যে তাহা সম্ভাবিত নয়। সপ্তদশ শতাব্দীর নিয়ম অষ্টাদশে পরিবর্তিত হইয়াছে, অষ্টাদশ শতাব্দীর নিয়ম উনবিংশ শতাব্দীতে নাই। রুচি-পরিবর্তনের প্রত্যেক বায়ুর প্রবাহে সমালোচনার আদর্শ পরিবর্তিত হইয়া যাইতেছে। যে নিয়ম ক্রমাগত এমন পরিবর্তনশীল ও এত অচিরস্থায়ী তাহাকে বৈজ্ঞানিক নিয়ম বলিতে পারি না এবং একই নিয়মে যাহা নিয়মিত ও পরিচালিত না হয় তাহা বিজ্ঞান-পদের বাচ্য হইতে পারে না।

দ্বিতীয় তর্ক, ইহা প্রথমেরই অন্যতম অংশ ; তাহা এই যে কাব্যশাস্ত্র আর আর শিল্পবিদ্যার ন্যায় কল্পনা-কল্পিত, কল্পনা দ্বারা সৃষ্ট ও পরিপুষ্ট। উহা দৃশ্যের বা চিন্তার বা ভাবের কাল্পনিক চিত্র—হৃদয়ের আবেগ ও উচ্ছ্বাসের আলেখ্য। অতএব কোনও নির্দিষ্ট নিয়মাবলী দ্বাবা উহা পরিমিত বা সমালোচিত হইতে পারে না। নিয়মমাত্রই উহার অত্যন্ত অনুপযুক্ত পরিমাপক, কেন না কল্পনা কোনও নিয়মের বশবর্তী হইয়া চলে না, অতএব সমালোচনার কোনও প্রণালীতে বিজ্ঞানে বাঁধা নিয়ম করা স্বভাবতঃই চলে না, করিলে তাহা অস্বাভাবিক হয়। সমালোচনাকে এতকাল নির্দিষ্ট-নিয়ম-নিবদ্ধ করিয়া অস্বাভাবিক এবং অত্যন্ত বিদ্রূপকর বিজ্ঞান-পদবীতে রাখিবার চেষ্টা করিয়া বড়ই ভ্রম করা হইয়াছে।

তৃতীয় তর্কের সার সংগ্রহ এই যে, সমালোচনায় বিজ্ঞানবাদী বলেন যে, শিল্পের যদিও বিবিধ প্রণালী আছে, তথাচ সূক্ষ্মশিল্পমাত্রেরই একই বিশ্বব্যাপক উদ্দেশ্য। সে উদ্দেশ্য এক কথায় সুখ বা আনন্দ। বিজ্ঞানবাদীর মতে সমালোচকের কর্তব্য এই সুখকর উদ্দেশ্য, তাহার ভৌতিক ও আধ্যাত্মিক গতি-প্রকৃতির বৈজ্ঞানিক পরীক্ষা করা। পরীক্ষা দ্বারা মূল ও মুখ্য উদ্দেশ্যের পরিমাণ করিয়া গ্রন্থের গুণাগুণ বিচার করা। যে সমালোচনা বৈজ্ঞানিক প্রণালী অবলম্বন না করে, তাহা প্রকৃত সমালোচনাই নহে।

শিল্পবাদীর মতে বিজ্ঞানবাদীর প্রাগুক্ত যুক্তি অত্যন্ত হাস্যজনক। সূক্ষ্ম শিল্পমাত্রেরই উদ্দেশ্য মানসিক সুখ, একথা সম্পূর্ণ সত্য। সত্য বলিয়াই সমালোচনা বৈজ্ঞানিক-সূত্রবদ্ধ হইতে পারে না। বিজ্ঞান কেবল সেই পদার্থে প্রযোজ্য যাহা অনতিপরিবর্তনশীল বা অপরিবর্তনীয়, যাহা নির্দিষ্ট, পরিমাপ্য ও স্থির। পদার্থের এই সকল স্বরূপের সম্বন্ধের বৈজ্ঞানিক নিয়ম একবার আবিষ্কৃত হইলে তাহার আর পরিবর্তন হয় না, তাহা প্রাজ্ঞ ব্যক্তি

মাত্রেই সমভাবে সর্বত্র প্রয়োগ করিতে পারে। কিন্তু এই যে মানসিক সুখের বা আনন্দের কথা বলিতেছি, ইহা অপরিবর্তনীয়ও নয়, নির্দিষ্টও নয়, অপরিমাপ্যও নয়, আবার অপব পক্ষে উহা অনির্দিষ্ট, অপরিমাপ্য ও অত্যন্ত চঞ্চল। উহাব আকাব নাই, নাম নাই। মনোবিজ্ঞান বহু পরিশ্রমে উহাকে আধ্যাত্মিক সূত্রে আবদ্ধ করিলেও উহার প্রত্যেক অনুভূতি, প্রতি আবেগই অনির্বচনীয়, যাহা কেবল ইঙ্গিতেই প্রকাশিত হইতে পারে, কোনও ক্রমে সংজ্ঞায় বা সূত্রে আবদ্ধ হইতে পারে না। পরন্তু উহা স্বপ্নবৎ, মরীচিকাবৎ, বিদ্যুৎবৎ। দ্রুতগণনা করিয়া হিসাব-নিকাশের অঙ্কের দ্বারা উহাকে ধৃত করা যায় না। কালিদাসের কবিতা পড়িয়া, কুমুদিনীর কোমল কণ্ঠ শুনিয়া, রাফেলের চিত্র দেখিয়া মনে যে আনন্দের উদ্রেক হয়, তাহার হিসাব দিয়া কে উঠিতে পারেন? পক্ষান্তরে হরিদ্রা ও চূণ একত্র মিশ্রিত করিলে রক্তবর্ণ হয়, তাহার বৈজ্ঞানিক বিবরণ বালকেও বিবৃত করিতে পারে। সমালোচনা যদি বিজ্ঞান হইত ও বিজ্ঞানবৎ শিক্ষণীয় হইত, তাহা হইলে রসায়নাদি শাস্ত্রের ন্যায় বিজ্ঞান-বিদ্যালয়ে বক্তৃতা শুনিয়া বা শিক্ষানবিশী করিয়া লোকে সমালোচক হইয়া উঠিতে পারিত।

বঙ্কিমবাবুর কবিতাময় গদ্য, মধুস্দনের সসাব কবিতা, হেমচন্দ্রের গগনভেদী ঝঙ্কার, রবীন্দ্রনাথের স্বর্গ-সঙ্গীত কিরূপে অনুভবনীয়, তাহা কি সূত্র করিয়া, মন্ত্র পড়াইয়া কাহাকেও শিখাইয়া দেওয়া যায়? ইহাত আর স্কুল পাঠ্যের সাদৃশ্য-পার্থক্য নয় যে, শিক্ষা দ্বারা বুঝাইয়া দেওয়া যাইবে? ভাবস্রোতের মৃদু-চঞ্চল, স্ফুট-অর্ধস্ফুট লীলালহরী, আবেগ-আকাঙ্ক্ষার অস্পষ্ট-প্রচ্ছন্ন, অসংখ্য, ক্ষুদ্র-বৃহৎ শ্বাস-প্রশ্বাস, যাহা সিন্ধু-সৈকতে বালুকণার ন্যায় সুকুমার সাহিত্যে নিক্ষিপ্ত, তাহা কি বিজ্ঞানসূত্রে সমালোচনা করা যায়? পরন্তু বৈজ্ঞানিক প্রণালী শ্রেণী নির্বাচন করে। এখন বল দেখি, শিল্পসম্ভোগজনিত মানসিক আনন্দের কিরূপ শ্রেণী নির্বাচন করা যায়? কালিদাসের কবিতায় এক আনন্দ, ভবভূতিতে আর এক প্রকার, ভারবিতে ভিন্ন প্রকার—এইরূপে আনন্দের অঙ্গে-প্রত্যঙ্গে বৈজ্ঞানিক টিকিট আঁটিয়া দিয়া কি তাহার ভাগবিভাগ করিবে? তাহা করা কি সম্ভব, আর সম্ভব হইলেও কি সত্য ও সভ্যতা-অনুমোদিত?

শিল্পবাদী নবপ্রণালীর সমালোচনার বিশিষ্টরূপে সমর্থন করিয়া বলেন যে,

উহার আবির্ভাবে সমালোচনা শিল্পে পরিণত হইয়াছে এবং ঐ প্রণালীর উন্নতির সঙ্গে সঙ্গে সমালোচনার খাঁটি বিজ্ঞানত্ব লোপ হইতেছে। বিজ্ঞানবাদীর সহিত শিল্পবাদীর উপরিউক্ত তর্কযুদ্ধে আমরা প্রবেশ করিব না। মোটের উপর আমাদের বক্তব্য বিবৃত করিয়া ইহাদের নিকট হইতে বিদায় লইব। শিল্পবাদীর অনেক কথা যথার্থ এবং অনেক কথা অযথার্থ। যেগুলি যথার্থ, তাহা হৃদয়গ্রাহী, যেগুলি অযথার্থ, তাহা কূট তর্কের যুক্তি-তুফানযুক্ত হইলেও অযথার্থ। তুঁষ হইতে তণ্ডুল চিনিয়া লইতে আমাদের পাঠকগণ পারিবেন, অতএব শিল্পবাদীর বিস্তারিত বিশ্লেষণ আমরা করিব না। বিজ্ঞানবাদীও নিজ পক্ষ সমর্থনার্থে তর্ক তুলিয়া শিল্পবাদীর সহিত সজোরে সম্মুখ সংগ্রাম করিতে পারেন। যেখানে সংগ্রাম, সেইখানেই সত্য ও সামঞ্জস্যের অভাব, অশান্তি, অসিদ্ধান্ত; তর্ক-তরঙ্গে তুফান উঠে, তাহাতে তৈল নিক্ষেপ করাই কর্তব্য। এত কথার মধ্যে যেটা উচিত কথা, সেটা কিন্তু এক কথাতেই বলা যাইতে পারে। ফল কথা এই যে, সে দেশেই হউক আর এ দেশেই হউক, আধুনিক সমালোচনা-প্রণালীর এখনও খুব শৈশব অবস্থা। আজও ইহার অস্তিত্ব পূর্ণতা প্রাপ্ত হয় নাই। ইহা এতাবৎকাল ব্যক্তিগত রুচি ও প্রবৃত্তি-অনুসারে আপন অবয়ব গঠন করিতেছে দেখা যায়। যিনি বিজ্ঞানের পক্ষপাতী, তিনি ইহাকে বৈজ্ঞানিক গঠন প্রদান করেন। উপযুক্ত হস্তপরিচালিত হইলে, ইহা উভয় স্বরূপেই উপাদেয় হয়।

এখনকার অবস্থা এই। ফলতঃ ইহার শৈশব, অপরিপক্ক অবস্থা; অতএব এখনও ইহার ফলাফল, গতি-প্রকৃতি সম্বন্ধে নিশ্চিত মত-প্রকাশ হইবার সময় উপস্থিত হয় নাই। ইহার বিশেষত্ব সম্বন্ধে মত দিতে হইলে তাহার বিকাশ পর্যন্ত অপেক্ষা করিতে হয়, তাহার পরিপক্ক অবস্থা দেখিতে হয়, নতুবা কোন মত টিকে না। শিল্পেরই হউক, সাহিত্যেরই হউক আর বিজ্ঞানেরই হউক, কোনও একটা প্রণালী সুপরিপক্ক হইয়া স্থায়ীভাব ধারণ করিতে বহুকাল লাগে। সেই কালের মধ্য দিয়া অনেক গঠন-পরিবর্তন পার হইয়া তাহার চলিতে হয়। একবার ভাঙ্গে, একবার গড়ে, আবার ভাঙ্গে, পুনরায় গঠিত হয়, ইহাই স্বাভাবিক নিয়ম। আধুনিক কালের সমালোচনা এই স্বাভাবিক নিয়মেই চলিয়াছে, ইহার ভাঙ্গাগড়া শেষ হইবার অবশ্য এখনও অনেক বিলম্ব আছে। অতএব অগ্রেই ইহার সম্বন্ধে কিরূপ মত প্রকাশ করা যাইতে

পারে? তবে শিল্পবাদী যে সমালোচনার বৈজ্ঞানিক ভিত্তি একেবারে উঠাইয়া দেন, সে কেবল তাঁহার চিত্তচাপল্য। এ সম্বন্ধে তাঁহার যে সকল যুক্তি তাহা বিজ্ঞান-অনুমোদিত বলিয়া বোধ হয় না। সমালোচনার এক সময়ে নিয়মাবলী অন্য সময়ে পরিবর্তিত হইয়াছে এবং হইয়া থাকে, অতএব শিল্পবাদীর মতে সমালোচনা বিজ্ঞানমূলক হইতে পারে না। ইহা আশ্চর্য যুক্তি। বিশেষতঃ যখন পাশ্চাত্য-বিজ্ঞান-শিষ্য একথা বলিতেছেন, ইহা অধিকতর আশ্চয। পাশ্চাত্য বিজ্ঞান নিজে কি পবিবর্তনশীল নহে? এক সময়ে বৈজ্ঞানিক নিয়ম অন্য সময়ে পরিবর্তন হয় নাই, হইতেছে না? ধ্রুব-ফলপ্রদ গণিত, বিজ্ঞানমূলক শাস্ত্র, জডবিজ্ঞানের ভিন্ন ভিন্ন শাখায় নব আবিষ্কারেব আবির্ভাব এবং আরও অন্যান্য অনেক কাবণে নিয়মাবলীব পরিবর্তন হইতে দেখা যাইয়া থাকে, তাহা বলিয়া কি বিজ্ঞানের বিজ্ঞানত্ব লোপ পায়? যদি না হয়, তবে সমালোচনাব নিয়মাবলী পবিবতন হয় বলিয়া তাহাকে বিজ্ঞান-ভূমি পরিত্যাগ করিতে হইবে কেন?

শিল্পবাদীর দ্বিতীয় ও তৃতীয় তর্ক এই যে, কাব্যাদি কল্পনামূলক, অতএব তৎজাতীয় বিষয়ের সমালোচনা বিজ্ঞানমূলক হইতে পারে না, যেহেতু সেই পদার্থই কেবল বিজ্ঞানের বিচার্য যাহা নিশ্চিত, নির্দিষ্ট এবং পরিপক্ক অর্থাৎ কিনা স্থূল বস্তুই কেবল বিজ্ঞানেব বিচায। তদ্ভিন্ন যাহা কিছু সূক্ষ্ম, তাহাতে বিজ্ঞানের কোনও অধিকাব নাই। জডবাদীর মুখে বিজ্ঞানের এই ব্যাখ্যা বিস্ময়কর নহে।

( পাক্ষিক সমালোচক, ১২৯১ )

# আনন্দবর্ধন—অভিনবগুপ্ত

## সুবোধচন্দ্র সেনগুপ্ত

### রসধ্বনি

#### এক

ইহা সববাদিসম্মত যে, কবির রচনা সৌন্দর্যময়। সেই সৌন্দর্যের স্বরূপ কি তাহা লইয়াই প্রশ্ন। ইহা বস্তুসৌন্দর্যের সীমায় পড়িবে না, কারণ ইহা কবির সৃষ্টি। কবি যেমন ইচ্ছা করেন বস্তুজগৎ সেই ভাবেই পরিবর্তিত হইবে। বলা যাইতে পারে কাব্যের সৌন্দর্য রস। তাহা হইলেও সমস্ত প্রশ্নের মীমাংসা হইল না। রস পদার্থটি কি ; কেমন করিয়া তাহা কাব্যকে আশ্রয় করে ; কাব্যে তাহার স্থান কোথায় এবং কি উপায়ে কাব্য রসকে প্রকাশ করিয়া সৌন্দর্যশালী হয় ?

এই সকল প্রশ্নের সম্যক্ মীমাংসার পূর্বে দেখিতে হইবে, এই প্রশ্নের উত্তর আলঙ্কারিকেরা কি ভাবে দেওয়ার চেষ্টা করিয়াছেন। কেহ কেহ মনে করেন যে কাব্য-সৌন্দর্যের হেতু হইতেছে অলঙ্কার। কবি উপমা, রূপক প্রভৃতি অলঙ্কার নিবদ্ধ করেন এবং তাহাই তাঁহার রচনার সৌষ্ঠব সম্পাদন করে। কিন্তু প্রশ্ন হইবে, অলঙ্কারের এই শক্তি আসিল কোথা হইতে। অলঙ্কার তো শব্দ-ও-অর্থ-প্রকাশের ভঙ্গী মাত্র। সেই ভঙ্গী যত বিবিধই হউক, তাহা কেমন করিয়া চমৎকারিত্বের সৃষ্টি করে ? এই প্রশ্নের সদুত্তর অলঙ্কার-তত্ত্ববিধায়িরা দিতে পারেন নাই। ভামহ মনে করেন, কাব্যের প্রাণ হইয়াছে অতিশয়োক্তি, অন্য সমস্ত অলঙ্কারেই অতিশয়োক্তির স্পর্শ আছে—

> সৈষা সর্বৈব বক্রোক্তিরনয়ার্থো বিভাব্যতে।
> যত্নোঽস্যাং কবিনা কার্যঃ কোঽলঙ্কারোঽনয়া বিনা ॥

অতিশয়োক্তি ও অতিশয়োক্তি-গর্ভ অন্যান্য অলঙ্কার অর্থ-প্রকাশের ভঙ্গী মাত্র ; তাহারা চারুত্ব-সৃষ্টির হেতু। সুতরাং তাহারা কাব্যের আত্মা নহে ; তাহারা কাব্যশরীরের অলঙ্কার। কটকাদি অলঙ্কার রমণীর দেহের শোভা বর্ধন করে ; রমণী যেমন অবসরমত তাহা গ্রহণ করে এবং অবসরমত তাহা

পরিত্যাগ করে, কাব্যাত্মাও সেইভাবে ইহাদিগকে অবসরমত গ্রহণ করে এবং অবসরমত পরিত্যাগ করে। কাব্যের প্রধান বিষয় অর্থ এবং তাহাই অঙ্গী, অলঙ্কারবর্গ তাহার অঙ্গ মাত্র। সুতরাং অলঙ্কারবর্গ কাব্যের মূল অর্থের শোভা-সম্পাদনের উপায়, তাহারা আত্মা নহে। ইহারা প্রধানতঃ যে অর্থ প্রকাশ করে তাহা বাচ্য অর্থ; ইহাদেব প্রধান লক্ষণ বাচ্যবাচকলক্ষণ। বাচ্য অর্থ ও বাচ্যবাচক লক্ষণের বৈশিষ্ট্য ক্রমে প্রকাশিত হইবে। এইখানে ইহা মনে রাখিলেই যথেষ্ট হইবে যে, যে অর্থ কাব্যের আত্মা তাহা নিগূঢ়, গুহাহিত, বাচ্য অর্থ বাক্যের বহিরঙ্গকে আশ্রয় করিয়া ব্যবস্থাপিত হয়।

কোন কোন আলঙ্কারিকেরা মনে করেন যে, কাব্যশোভা নির্ভর করে পদরচনার উপর। তাঁহাদিগের মতে, কাব্যের আত্মা রীতি ( রীতিরাত্মা কাব্যস্য )। রীতি হইতেছে, বিশিষ্ট পদরচনা। বৈশিষ্ট্য বলিতে তাঁহারা বোঝেন গুণসম্পদ্। গুণ হইতেছে, ওজঃ (রচনার গাঢ়ত্ব ), প্রসাদ (শিথিলতা), শ্লেষ ( মসৃণত্ব), সমতা, সমাধি ( আরোহ ও অবরোহের ক্রম ), মাধুর্য, সৌকুমার্য, উদারতা ( যেখানে পদসকল নৃত্য করিয়া যায় বলিয়া মনে হয় ), ঔজ্জ্বল্য। এই সকল গুণ পদ সম্বন্ধে প্রযোজ্য। বিশিষ্ট পদ-রচনায় শুধু শব্দগুণ থাকিলে চলিবে না, অর্থগুণও থাকা দরকার। ইহাদের প্রভেদ এই যে, অর্থগুণ বাচ্যের ধর্ম এবং শব্দগুণ বাচকের ধর্ম। অর্থাৎ কোন কোন শব্দ-সংঘটনার দ্বারা কোন কোন বিশেষ অর্থ প্রকাশিত হয়। যে সমস্ত গুণ পূর্বে শব্দের উপর প্রযোজ্য হইল তাহারাই অর্থসম্পর্কেও প্রযোজ্য। অর্থগুণের মধ্যে ওজঃগুণ কবির বক্তব্যকে দৃঢ় করিয়া প্রকাশ করিতে চায়, প্রসাদগুণের দ্বারা অর্থ স্পষ্ট হইয়া প্রকাশিত হয়, শ্লেষগুণের দ্বারা একাধিক ঘটনার সুসমন্বয় ব্যক্ত হয় ইত্যাদি। রীতি-ও-গুণ-লক্ষণ-বিধায়িরা বলেন যে, গুণই কাব্যশোভার কর্তা, ইহারা নিত্য বা স্থায়ী। অলঙ্কার কাব্যের শোভা বৃদ্ধি করে, কিন্তু তাহারা স্থায়ী নহে, কারণ শুধু অলঙ্কারের দ্বারা কাব্যশোভার উৎপত্তি হয় না।

এই মতবাদও গ্রাহ্য নহে। শব্দগুণের কথা ছাড়িয়াই দিলাম। অর্থগুণগুলি বিচার করিলেই এই মতের সঙ্কীর্ণতা অনুমিত হইবে। গুণগুলির দ্বারা কবির অর্থ শোভাশালী হইয়া প্রকাশিত হয়, ইহা গুণতত্ত্ববিধায়িরাও বলেন। তাহা হইলে দেখা যায় যে, কবির অর্থই মুখ্য; গুণগুলি তাহার বহিঃপ্রকাশ মাত্র।

"জল পড়ে, পাতা নড়ে"—এই বাক্যটি প্রসাদগুণবিশিষ্ট, কিন্তু ইহার কাব্যত্ব নির্ভর করিবে সেই অর্থের উপরে যাহা প্রসাদগুণ-সমন্বিত হইয়া প্রকাশিত হইল। বাস্তবিক পক্ষে প্রকাশিত অর্থ ও যেভাবে তাহা প্রকাশিত হইল, ইহাদিগকে পৃথক করিয়া দেখা যায় না। তবে ইহা মানিতেই হইবে যে, যে অর্থ প্রকাশিত হয় তাহাই কাব্যের প্রাণ, কারণ তাহাই প্রকাশিত হইতেছে; তাহাকে গৌণ করিয়া প্রকাশনের গুণকে বিচার করিলে, কাব্যের আত্মা বাদ পড়িয়া যাইবে। আচার্য আনন্দবর্ধন এই যুক্তিটি এইভাবে দেখাইয়াছেন—

তমর্থমবলম্বন্তে যেঽঙ্গিনং তে গুণাঃ স্মৃতাঃ।

সেই অঙ্গী অর্থকে অবলম্বন করিয়া গুণ অবস্থান করে। তিনি দৃষ্টান্ত দিয়া বুঝাইয়াছেন যে, কাব্যের গুণ হইতেছে শৌর্যাদিবৎ অর্থাৎ মানুষের যেমন শৌর্যাদি গুণ থাকে কাব্যেরও তেমন প্রসাদাদি গুণ থাকে। শৌর্যাদিগুণ প্রাণ হইতে ব্যবচ্ছিন্ন হইয়া থাকে না; কিন্তু তাহারা অঙ্গী নহে। অবশ্য ইহা স্বীকার করিতে হইবে যে, গুণগুলি অলঙ্কার হইতে অন্তরতর। কারণ অলঙ্কার বলয় প্রভৃতির ন্যায় বহিরঙ্গকে প্রকাশ করে; অবসরমত তাহাদিগকে ত্যাগ করা যায়। কিন্তু গুণগুলিকে কাব্যের আত্মা হইতে বিচ্ছিন্ন করিয়া বিচার করিয়া দেখা যায় না; তাহারা অন্তর্লীন।

যে অন্তর্নিহিত অর্থ প্রকাশিত হয় তাহাই গুণের নিয়ামক হইবে। কোন্ অর্থ কি ভাবে প্রকাশিত হইতেছে, যেখানে বহুভাবের সম্মিলন হইয়াছে, সেখানে তাহাদের মধ্যে সমতা রক্ষিত হইতেছে কি না, তাহাদের ক্রম বা আরোহ-অবরোহ ঠিক থাকিতেছে কি না, এই সকল প্রশ্নের উত্তর দিতে হইলে অঙ্গী অর্থকে বাদ দিলে চলিবে না। ভীষ্ম, ভীম, অর্জুন, ঘটোৎকচ—ইহাদের মধ্যে যে শৌর্যের প্রকাশ হইয়াছে তাহার স্বরূপ নির্ণয় করিতে হইলে ইহাদের সমগ্র চরিত্রকে উপলব্ধি করিতে হইবে; শৌর্য সেই সমগ্র বস্তুকে আশ্রয় করিয়া প্রকাশিত হইতেছে। কাব্য সম্পর্কেও এইভাবেই বিচার করিতে হইবে। গুণের যে ঔচিত্যবোধ তাহা নির্ভর করে গুণাতীত অথচ গুণের সহিত নিরবচ্ছিন্ন ভাবে সংযুক্ত অর্থের উপর। পদের সংঘটনা অর্থাৎ কি পরিমাণে কোন্ স্থানে সমাসবদ্ধ পদ ব্যবহৃত হয় তাহা নির্ভর করে গুণের উপরে; গুণ প্রকাশ করে অপর এক বস্তুকে। সেই বস্তু রস। রসের স্বরূপ

পরে নির্ণীত হইবে। এখানে ইহাই স্মরণ রাখিতে হইবে যে, গুণাতীত কাব্যাত্মাই অঙ্গী। আচার্য আনন্দবর্ধন বলিতেছেন ঃ—

গুণানাশ্রিত্য তিষ্ঠন্তি মাধুর্যাদীন্ ব্যনক্তি সা।
রসান্ তন্নিয়মে হেতুরৌচিত্যং বক্তৃবাচ্যয়োঃ ॥

পদ-সংঘটনা মাধুর্যাদি গুণদিগকে আশ্রয় করিয়া রসদিগকে ব্যক্ত করে। বক্তা ও বাচ্যের ঔচিত্য তাহার নিয়ামক হেতু। লক্ষ্য করিতে হইবে যে, কবির বক্তব্য বিষয় হইতেছে রসাদি এবং রসাদিকে পুরোভাগে রাখিয়াই পদ-সংঘটনা প্রভৃতির ঔচিত্য নিরূপিত হইবে। এই প্রসঙ্গে একটি দৃষ্টান্তের বিচার করা যাইতে পারে।

যো যঃ শস্ত্রং বিভর্তি স্বভুজগুরুমদঃ পাণ্ডবীনাং চমূনাং।
যো যঃ পাঞ্চালগোত্রে শিশুরধিকবয়া গর্ভশয্যাং গতো বা ॥
যো যস্তৎকর্মসাক্ষী চরতি ময়ি বণে যশ্চ যশ্চ প্রতীপঃ।
ক্রোধান্ধস্তস্য তস্য স্বয়মপি জগতামন্তকস্যান্তকোঽহম্ ॥

পাণ্ডব সৈন্যের মধ্যে যে যে নিজের বাহুবলের গৌরবে স্ফীত হইয়া অস্ত্র ধারণ করে, পাঞ্চালবংশীয় প্রত্যেকে—সে শিশু হউক, বয়স্থ হউক অথবা গর্ভশায়ী হউক—যে যে সেই কার্যের সাক্ষী, যে যে আমি রণে অবতীর্ণ হইলে আমার বিরোধী হইবে, আমি ক্রোধান্ধ হইয়া তাহাদিগকে হত্যা করিব; এমন কি যদি বিবোধীদলের মধ্যে জগতেব বিনাশক দেবতা থাকেন তাঁহাকেও।

এই শ্লোকে ওজোগুণ প্রকাশ পাইয়াছে। ওজোগুণের প্রকাশ হয় গাঢবন্ধ পদের মর্যাদায়। অথচ এই শ্লোকে দীর্ঘ সমাসযুক্ত সংঘটনা বা গাঢবন্ধের অভাব দেখা যায়। মাধুর্যগুণেব লক্ষণ পৃথকপদত্ব বা সমাসহীনতা অর্থাৎ প্রত্যেকটি পদ বিচ্ছিন্নভাবে প্রকাশিত হইবে। এইখানে ওজোগুণ না মানিলেও প্রসাদগুণ মানিতেই হইবে, কখনই বলা যাইবে না যে, এখানে মাধুর্যগুণ আছে। তাই এই শ্লোকের প্রতি লক্ষ্য রাখিলে ভামহ-বামন প্রভৃতি বর্ণিত মাধুর্য লক্ষণকে স্বীকার করা যায় না। তবে কি বলিব যে এই কাব্যে চারুত্বের অভাব আছে? তাহাও বলিবার উপায় নাই, কারণ সেইরূপ প্রতীতি হয় না। সুতরাং এই কথা মানিতেই হইবে যে, পদ-সংঘটনার অন্য কোন নিয়মহেতু আছে। তাহা কি? এই শ্লোকটি সৌন্দর্যশালী হইয়াছে, কারণ

ইহা অভীষ্ট রস—রৌদ্র রস—প্রকাশ করিতেছে। সুতরাং পদসংঘটনা গুণকে আশ্রয় করিলেও আসল মাপকাঠি হইল বক্তা ও অভীষ্ট বাচ্যের ঔচিত্য এবং সেই ভাবেই তাহা রসের অভিব্যক্তি দিতেছে। রসই পদলালিত্য বা গুণের চরম নিয়ামক।

রীতি-ও-গুণ-তত্ত্ববিধায়িদের মধ্যে আচার্য বামন অগ্রগণ্য। তিনি নিজে গুণ ও রীতির যে ব্যাখ্যা দিয়াছেন তাহাতেই এই মতবাদের অসম্পূর্ণতা প্রমাণিত হয়। তিনি বলিতেছেন,—

এতাসু তিসৃষু রীতিষু রেখাস্বিব চিত্রং কাব্যং প্রতিষ্ঠিতমিতি।

অন্যত্র বলিতেছেন,—

যথা হি চ্ছিদ্যতে রেখা চতুরং চিত্রপণ্ডিতৈঃ।
তথৈব বাগপি প্রাজ্ঞৈঃ সমস্তগুণগুম্ফিতা॥

রীতি ও গুণ হইল চিত্রকরের রেখার মত। চিত্রকর যেমন রেখার সাহায্যে ছবি আঁকেন তেমনি প্রাজ্ঞ ব্যক্তিরা গুণশোভিত এই তিনটি রীতির দ্বারা কাব্যচারুত্বের সৃষ্টি করেন। রেখা চিত্রের অপরিহার্য অঙ্গ, কিন্তু তবু রেখা চিত্রের প্রাণ নহে, রেখার মধ্য দিয়া চিত্র পরিস্ফুট হইয়া প্রকাশিত হয়। সুতরাং যেমন চিত্রকে বুঝিতে হইলে রেখার অন্তরালবর্তী অথচ রেখার মধ্য দিয়াই প্রকাশিত চিত্রের সারভূত আত্মাকে বুঝিতে হয়, কাব্য সম্বন্ধেও সেইরূপ গুণ ও রীতিকে অতিক্রম করিয়া কাব্যের স্বরূপ উপলব্ধি করিতে হইবে। আর এক জায়গায়, অর্থগুণ-কান্তির ব্যাখ্যা করিতে যাইয়া তিনি বলিতেছেন, দীপ্তরসত্বং কান্তিঃ। অর্থাৎ যেখানে শৃঙ্গারাদি রস দীপ্ত হইয়া প্রকাশিত হয় তাহা কান্তি। তাহা হইলে দেখা যাইতেছে যে, রসই দীপ্ত হইয়া প্রকাশিত হয়; সুতরাং রসকে বাদ দিয়া শুধু দীপ্তিকে দেখিলে কাব্যের স্বরূপ বোঝা যাইবে না। রস ও দীপ্তির মধ্যে যেরূপ সম্বন্ধই কল্পনা করি না কেন, রসই সারবস্তু; দীপ্তি তাহার প্রকাশ মাত্র। সেই রস বস্তুটি কি? বামন কাব্যের অর্থ নির্ণয় করিয়া যখন কবিপ্রতিভার সংজ্ঞা দিতে চেষ্টা করিয়াছেন তখন তিনি বলিয়াছেন, ইহা "জন্মান্তরগত-সংস্কারবিশেষঃ কশ্চিৎ"। কবির প্রতিভা জন্মান্তরগত শক্তি, একথা মানিয়া লইলেও সেই স্বরূপের রহস্য অপ্রকাশিতই রহিয়া গেল।

## দুই

কাব্যের স্বরূপ কি? কেহ কেহ মনে করেন, কাব্যের বর্ণিত বিষয় পার্থিব জগৎ হইতে বিভিন্ন। এই বিভিন্নতাই কাব্যের স্বরূপ-বৈশিষ্ট্য। কাব্য শোভাশালী, কারণ তাহা চমৎকারিত্বময়; তাহা আমাদের মনে বিস্ময়ের সঞ্চার করে। সুতরাং কাব্যের কথা সহজ ও সাধারণ হইলে চলিবে না; তাহা আমাদের মনকে সাধারণ হইতে অসাধারণে লইয়া যায়। বলা যাইতে পারে, কাব্যের পথ বাঁকা, ইহার প্রাণ বক্রোক্তি। সহজ বিষয়কে সাধারণ-ভাবে বর্ণনা করিলে কাব্যের সৃষ্টি হইতে পারে না।

আলঙ্কারিকেরা উক্তির দুইটি বিভাগ করিয়াছেন—স্বভাবোক্তি ও বক্রোক্তি। স্বভাবোক্তি হইতেছে কাহারও স্বভাবের যথাযথ বর্ণন—অর্থস্য তদবস্থত্বং স্বভাবোঽভিহিতো যথা। প্রাচীন আলঙ্কারিক ভামহ নিজে স্বভাবোক্তিকে অলঙ্কার বলিয়া স্বীকার করিতে চাহেন নাই। তিনি বলিয়াছেন, স্বভাবোক্তিরলঙ্কার ইতি কেচিৎ প্রচক্ষতে। অপর কেহ কেহ ইহাকে অলঙ্কার বলেন, তিনি নিজে ইহার অলঙ্কৃতিত্ব মানেন কি না স্পষ্ট করিয়া বলেন নাই। মম্মট বলিয়াছেন, স্বভাবোক্তিস্তু ডিম্ভাদেঃ স্বক্রিয়ারূপ-বর্ণনম্। অর্থাৎ স্বভাবোক্তি শিশুপ্রভৃতির স্বক্রিয়ার বর্ণনা। তাহা হইলে দেখা যাইতেছে যে, তাঁহাদের মতে স্বভাবোক্তিও কাব্যের সংজ্ঞায় আসে যখন তাহার মধ্যে খানিকটা অভিনবত্ব থাকে, অর্থাৎ যখন সাধারণ লোকের কথা ঠিক সাধারণভাবে বলা হয় না, তখনই তাহা অলঙ্কারের সীমায় আসে। শিশুরা অনন্যসাধারণ, ইহা সর্ববাদিসম্মত। তাহাদের স্বাভাবিক কার্যের মধ্যে একটু অস্বাভাবিকতা আছে বলিয়াই ইহার বর্ণনা চারুত্বলাভ করিতে পারে। কাব্যপ্রকাশের উদ্দ্যোতকার বলিতেছেন, শিশু যুবতী প্রভৃতির সাধারণ ধর্ম বলিলে তাহা কাব্যের অঙ্গীভূত হইবে না। ইহার মধ্যে এমন একটি চমৎ-কৃতিহেতুত্ব থাকা চাই, যাহা প্রতিভাবান্ ব্যক্তিই উপলব্ধি করিতে পারেন। তাহা লোকপ্রসিদ্ধ হইলেও অলৌকিকবৎ মনে হয়।

কাব্যের এই অসাধারণত্বের প্রতি লক্ষ্য রাখিয়াই কোন কোন আলঙ্কারিক বলিতেছেন যে বক্রোক্তিই কাব্যের আত্মা। ভামহ বলিয়াছেন, বক্রোক্তিই সকল অলঙ্কারের সারভূত। বাচাং বক্রার্থশব্দোক্তিরলঙ্কারায় কল্পতে। অর্থাৎ শব্দ ও অর্থকে বক্রভাবে প্রয়োগ করিলেই অলঙ্কারতা লাভ হয়। ভামহের

মতের আলোচনা পূর্বেই করা হইয়াছে। আনন্দবর্ধন অলঙ্কারকে কাব্যের বহিরঙ্গ বলিয়া মনে করিয়াছেন ; কিন্তু তিনিও স্বীকার করিয়াছেন যে, সকল অলঙ্কারই অতিশয়োক্তি-গর্ভ। তাঁহার বাক্য উদ্ধৃত করি। তিনি বলিতেছেন, "তত্রাতিশয়োক্তির্যমলঙ্কারমধিতিষ্ঠতি কবিপ্রতিভাবশাত্তস্য চারুত্বাতিশয়-যোগোঽন্যস্য ত্বলঙ্কারমাত্রতৈবেতি সর্বালঙ্কারশরীরস্বীকরণযোগ্যত্বেনাভেদোপ-চারাৎ সৈব সর্বালঙ্কাররূপেত্যয়মেবার্থোঽবগন্তব্যঃ।" অর্থাৎ অতিশয়োক্তি যে অলঙ্কারে থাকে তাহা অতিশয় চারুত্বযুক্ত হয়, অন্যান্য অলঙ্কার শুধু অলঙ্কার মাত্র। ইহা সর্ব অলঙ্কারের শরীর গ্রহণ করিতে পারে বলিয়া উপচারানুসারে ইহাতে সর্বালঙ্কাররূপতা আরোপ করা যাইতে পারে।

আনন্দবর্ধন অলঙ্কারের মধ্যে অতিশয়োক্তির প্রাধান্য স্বীকার করিলেও, অলঙ্কারকে তিনি খুব গৌণস্থান দিয়াছেন। তিনি মনে করেন, কাব্যে রসই প্রধান বস্তু ; ধ্বনিই কাব্যের আত্মা। অলঙ্কার বহিরঙ্গ মাত্র, বহিরঙ্গের কেন্দ্র হইতেছে অতিশয়োক্তি বা বক্রোক্তি। বক্রোক্তিজীবিতকার কুন্তক আনন্দবর্ধনের পরবর্তী লেখক। তিনি রস ও ধ্বনিকে গৌণ করিয়া উক্তির বক্রতাকেই কাব্যের প্রাণ বলিয়া ধরিয়াছেন। শব্দ ও অর্থের সংযোগে সাহিত্যসৃষ্টি হয়। সেই অর্থ ও শব্দ তখনই কাব্যত্ব লাভ করে যখন প্রকাশের মধ্যে বক্রোক্তি থাকে। কুন্তক বলিতেছেন—

শব্দো বিবক্ষিতার্থৈকবাচকোঽন্যেষু সৎস্বপি।
অর্থঃ সহৃদয়াহ্লাদকারিস্বস্পন্দসুন্দরঃ॥

অনেক শব্দ দিয়া অর্থকে মোটামুটিভাবে প্রকাশ করিতে পারা যায়। অন্য অনেক শব্দ থাকিলেও যে শব্দটি ঠিক বিবক্ষিত অর্থ প্রকাশ করে তাহাই বাচক শব্দ। অর্থ হইতেছে তাহাই যাহা নিজের মহিমায় সুন্দর এবং যাহা সহৃদয় পাঠকের হৃদয় আহ্লাদিত করে।

এই যে সহৃদয়হৃদয়মনোহারী অর্থ এবং বিবক্ষিতার্থৈকবাচক শব্দ—ইহাদের বৈশিষ্ট্য বক্রতা। এই বক্রতা বা বৈচিত্র্য লোকোত্তর চমৎকারের সৃষ্টি করে। কোন বস্তু বা ভাবই আপনাতে আপনি অলঙ্কৃত হইতে পারে না। কেহ নিজের স্কন্ধে নিজে অধিরোহণ করিতে পারে না। সুতরাং কাব্যের শোভা স্বভাবকে অতিক্রম করিবে—কুন্তক এই শক্তিকে বলিয়াছেন বক্রতা এবং তাহার সংজ্ঞা দিয়াছেন এই বলিয়া—ইহা প্রসিদ্ধাভিধানব্যতিরেকী বিচিত্রা

অভিধা। ইহা শুধু উক্তির আতিশয্য নহে, যে-ভাবে যে-কথা সচরাচর বলা হইয়া থাকে, তাহা অতিক্রম করিয়া যে ভণিতি-বৈচিত্র্য লাভ করা যায় তাহাই বক্রোক্তি। কুন্তক বহু দৃষ্টান্তের দ্বারা প্রসিদ্ধ অভিধান হইতে ব্যতিরেকের দৃষ্টান্ত দিয়াছেন। এখানে একটা দৃষ্টান্তের দ্বারাই তাঁহাব বক্তব্য প্রকাশ করা ষাইতে পারে।

দ্বয়ং গতং সম্প্রতি শোচনীয়তাং সমাগমপ্রার্থনয়া কপালিনঃ।
কলা চ সা কান্তিমতী কলাবতস্ত্বমস্য লোকস্য চ নেত্রকৌমুদী ॥

ছদ্মবেশী মহাদেব তপস্যারতা পার্বতীকে বলিতেছেন, সম্প্রতি দুইটি বস্তু মহেশ্বরের সঙ্গে মিলনপ্রার্থনায় শোচনীয় দশাপ্রাপ্ত হইয়াছে। চন্দ্রের সেই কান্তিমতী কলা এবং তুমি এই জগতের নেত্রকৌমুদী। এখানে প্রত্যেকটি শব্দের পরমাশ্চর্য শক্তি আছে, কোন একটি শব্দের পবিবর্তে সমান অর্থশালী অপর একটি শব্দ দিলে কাব্যত্বহানি হইবে। একটির পবীক্ষা করিলেই ইহা স্পষ্ট হইবে। মহেশ্বরের কপালী নাম প্রসিদ্ধ বা প্রচলিত নহে, কিন্তু যে জুগুপ্সাভাবের সঞ্চার বক্তার উদ্দেশ্য তাহা কপালী শব্দের দ্বাবাই প্রকাশিত হইতে পারে। এইভাবে শব্দ ও অর্থেব বিশ্লেষণ করিলে দেখা যাইবে যে, যাহা প্রসিদ্ধ, প্রচলিত ও গতানুগতিক তাহার ব্যতিবেকেই কাব্যের সৌন্দর্য। এই ব্যতিরেকের মধ্যে আতিশয্য থাকিতে পারে, কারণ আতিশয্যও স্বভাব-ব্যতিরেকী।

এইভাবে কুন্তক ভামহের বক্রোক্তি ও অতিশয়োক্তি সম্পর্কিত মতবাদকে পুনরুজ্জীবিত করেন। কিন্তু এই মতবাদ গ্রাহ্য নহে। একটি আপত্তির দ্বারাই ইহার অসম্পূর্ণতা দেখান যাইতে পারে। ইহা কাব্যের মধ্যে ধনাত্মক বা Positive গুণ দেখিতে পায় নাই। এই মতানুসারে কাব্য শুধু স্বভাবব্যতিরেকী বা লোকোত্তর। বলা বাহুল্য যে, কোন আতিশয্য বা প্রচলিত নিয়মের যে কোন ব্যতিরেকের মধ্যেই কাব্যত্ব নিহিত থাকিতে পারে না। বক্রতা কাব্যের একটি লক্ষণ হইতে পারে, কিন্তু ইহা কাব্যের প্রাণ নহে, তাহা হইলে প্রচলিত রীতিকে অতিক্রম করিলেই কাব্যত্ব লাভ হইত; কাব্যের আর কোন নিজস্ব মহিমা থাকিত না। কুন্তক ইহা উপলব্ধি করিয়া বলিয়াছেন ইহা বৈদগ্ধ্যভণিতিবৈচিত্র্য, ইহা তদ্বিদাহ্লাদকারী, ইহা সহৃদয়হৃদয়াহ্লাদকারী। এখন প্রশ্ন হইবে যে, উক্তির সেই বৈচিত্র্য কি যাহার দ্বারা বিদগ্ধজনের বা

তদ্বিদের বা সহৃদয় ব্যক্তির আনন্দলাভ হয়। ইহা সত্য যে, কাব্যের শেষ পরীক্ষা সহৃদয় ব্যক্তির আনন্দ দান করা। কিন্তু যেহেতু সহৃদয় ব্যক্তিদিগের কোন সুনির্দিষ্ট জাতি নাই, তাই আমাদিগকে খুঁজিয়া বাহির করিতে হইবে সেই বস্তু কি যাহা আস্বাদ করিয়া কোন ব্যক্তি সহৃদয় আখ্যা পাইতে পারেন। যাহা সহৃদয় ব্যক্তি আস্বাদ করিতে পারেন তাহাই সৎকাব্য এবং সেই ব্যক্তিই সহৃদয় যিনি সৎকাব্য আস্বাদন করিতে পারেন। এই সৎকাব্যের স্বরূপ কি?

## তিন

সাহিত্য যে সৌন্দর্যের সৃষ্টি করে তাহার অপর নাম রস। ভরতমুনি রসের ব্যাখ্যা করিয়াছেন এই বলিয়া যে, বিভাব, অনুভাব ও ব্যভিচারী ভাবের সংযোগে রসের নিষ্পত্তি হয়। বিভাব হইতেছে সেই বস্তু যাহা ভাবের কারণ, হেতু, নিমিত্ত, যাহা হইতে বহু অর্থ বিশেষরূপে বিজ্ঞাপিত হয়। বিভাব দুই প্রকারের—আলম্বন-বিভাব ও উদ্দীপন-বিভাব। দুষ্মন্তের প্রণয়ের শকুন্তলা আলম্বন-বিভাব; শকুন্তলাকে আশ্রয় করিয়াই এই প্রণয় উন্মেষিত হইয়াছে। চন্দ্ররশ্মি, মলয় বাতাস প্রভৃতি প্রণয়কে উদ্দীপিত করিতে পারে, তাই তাহারা উদ্দীপন-বিভাব। বিভাব হইতেই ভাবের অর্থ আহৃত হয়। অনুভাব ভাবের বহিঃপ্রকাশ, যেমন কটাক্ষ, আলিঙ্গন প্রভৃতি। ইহাদের দ্বারা ভাবের অস্তিত্ব বোঝা যাইতে পারে। ব্যভিচারী ভাব হইতেছে সেই সকল ভাব, যাহা স্থায়ী নহে, যাহারা রসের মধ্যে বিবিধ পথে সঞ্চরণ করিয়া বেড়ায়। বিভাব, অনুভাব ও ব্যভিচারী ভাবের সংযোগে রসের নিষ্পত্তি হয়, আবার ইহারা ভাবের সঙ্গে সম্বদ্ধ হইয়া থাকে। ভাব স্থায়ী চিত্তবৃত্তিবিশেষ। ভাব কাব্যের অর্থ ভাবিত করে। এই জাতীয় স্থায়ী চিত্তবৃত্তি বা ভাব হইতেছে আট নয়টি—রতি, শোক, হাস প্রভৃতি। যেমন নরেন্দ্র বহুজন-পরিবৃত হইয়া থাকেন, তেমন স্থায়ী ভাবও বিভাব, অনুভাব ও ব্যভিচারী ভাবের দ্বারা পরিবৃত হইয়া 'রস' নাম লাভ করে। ভাবের সঙ্গে রসের সম্পর্ক কি? প্রত্যেকটি ভাব এক একটি রসের সঙ্গে সংযুক্ত, যেমন রতি হইতে শৃঙ্গার, শোক হইতে করুণ, হাস হইতে হাস্য ইত্যাদি। ভাব ও রস—ইহারা পরস্পরের পোষকতা করে। কিন্তু ইহারা এক বস্তু নহে। ভাব হইতে রসের "অভিনির্বৃত্তি" বা সৃষ্টি হয়, রস হইতে ভাবের অভিনির্বৃত্তি হয় না। ভাবই বিভাব অনুভাব প্রভৃতির

সংযোগে রসের সৃষ্টি করে। এখন দেখিতে হইবে সেই সংযোগ-প্রক্রিয়াটি কি, যাহার দ্বারা ভাব রসে রূপান্তরিত হইতে পারে। রসের স্বরূপ বুঝিতে হইলে "হৃদয়সংবাদী অর্থ"কে বুঝিতে হইবে।

সাহিত্য-তত্ত্ব লইয়া যাঁহারা আলোচনা করিয়াছেন তন্মধ্যে আনন্দবর্ধন ও তাঁহার টীকাকার অভিনবগুপ্তের স্থান খুব উচ্চে। ইহারা কবি-কর্মের ও রসের যে ব্যাখ্যা দিয়াছেন তাহার ব্যাপকতা ও গভীরতা অনন্যসাধারণ। আনন্দবর্ধন বিচার আরম্ভ করিয়াছেন আদিকবি বাল্মীকির কবিত্ব-উন্মেষ লইয়া। এই দৃষ্টান্তটির মধ্যে জটিলতা কম, তাই কবিকর্মের আলোচনার পক্ষে ইহা বিশেষভাবে উপযোগী। প্রবাদ আছে যে, ব্যাধ ক্রৌঞ্চমিথুনের একটিকে বধ করিলে নিহতসহচরীবিরহকাতর ক্রৌঞ্চের আক্রন্দে শোকার্ত হওয়ায় বাল্মীকির কাব্যস্ফূর্তি হয়ঃ হে নিষাদ, তুমি শাশ্বতকাল প্রতিষ্ঠা লাভ করিতে পারিবে না। কারণ ক্রৌঞ্চমিথুনের একটিকে বধ করিয়াছ—যে কামমোহিত হইয়াছিল। এই কাব্যটি শোকাত্মক। কিন্তু এই শোক কাহার শোক? রঘুবংশ কাব্যে কালিদাস বলিয়াছেন,

নিষাদবিদ্ধাণ্ডজদর্শনোত্থঃ শ্লোকত্বমাপদ্যত যস্য শোকঃ।

আনন্দবর্ধনও বলিয়াছেন,

কাব্যস্যাত্মা স এবার্থস্তথা চাদিকবেঃ পুরা।
ক্রৌঞ্চদ্বন্দ্ববিয়োগোত্থঃ শোকঃ শ্লোকত্বমাগতঃ॥

ইহা কবিরই শোক, যাহা শ্লোকত্ব লাভ করিয়াছে। এখানে স্থায়ীভাব শোক করুণ রসে পরিণত হইয়াছে বলিয়াই কাব্যত্ব প্রাপ্ত হইয়াছিল। সুতরাং ইহা অন্যান্য হৃদয়াবেগ হইতে বিভিন্ন। কোন লোককে যদি বলা যায়, "তোমার পুত্র হইয়াছে," তাহার আনন্দ হয়। অথবা যদি বলা যায়, "তোমার কন্যা বিধবা হইয়াছে", তাহার দুঃখ হয়। এই সকল হইল লৌকিক সুখ-দুঃখ। যে শোক শ্লোকত্ব প্রাপ্ত হইল তাহা লৌকিক শোক বা অন্যান্য চিত্তবৃত্তি হইতে বিভিন্ন। এই বিভিন্নতা এত বেশী যে, অভিনবগুপ্ত ইহাকে মুনির ব্যক্তিগত শোক বলিয়াই মনে করেন নাই। শ্লোকত্বপ্রাপ্ত এই শোকের লক্ষণ এই যে ইহা হৃদয়সংবাদী; অর্থাৎ ইহা সাধারণীভাবাপন্ন। এই সাধারণীকরণ-প্রক্রিয়ার আলোচনা প্রয়োজন। ক্রৌঞ্চের আক্রন্দের সঙ্গে ইহার সংস্রব আছে; কবি ইহা অনুভব করেন, সহৃদয় ব্যক্তি ইহা আস্বাদ করেন

এই বিস্তৃতি কাব্যের প্রধান লক্ষণ। কবির হৃদয়ে অনুভূতির বীজ আছে, তা অপরে অনুমিত হইয়া সঞ্জীবিত হয়। মুনির নিজের মনে শোকের ভাব নিহিত ছিল, তিনি ক্রৌঞ্চের আক্রন্দের মধ্যে নিজের সেই হৃদয়স্থিত শোক দেখিতে পাইলেন এবং এমনভাবে দেখিতে পাইলেন যাহাতে সেই শোক তাঁহার নিজের শোক, ক্রৌঞ্চের শোক হইয়া রহিল না, ইহা সর্বসাধারণের সামগ্রী হইল। ইহার মূলে রহিল হৃদয়-সংবাদ, এক হৃদয়ের সঙ্গে অপব হৃদয়ের সম্মিলন বা আদান-প্রদান। ভাব এই বিস্তৃতি লাভ করিলে রসত্ব লাভ করে।

পূর্বেই বলা হইয়াছে এই রসানুভূতি অলৌকিক। লৌকিক জীবনে যে-সকল ভাবের উদয় হয় ইহা তাহা অপেক্ষা বিভিন্ন। অন্য সকল ভাবাবেশের মধ্যে সৌন্দর্য নাই, ইহা সৌন্দর্যময়। লৌকিক জীবনে আমরা প্রত্যক্ষ, অনুমান, উপমান প্রভৃতির সাহায্যে সত্যে উপনীত হই। ইহাদের সাহায্যে আমরা শাস্ত্র, ইতিহাস, বিজ্ঞান প্রভৃতি রচনা করি। এইখানে বক্তব্যের প্রামাণ্যই আমাদের লক্ষ্য। সেই প্রামাণ্য অর্জন করিতেই মনের শক্তি ব্যয়িত হইয়া যায়। অভিনবগুপ্ত বলিয়াছেন, যেখানে শক্তি কার্যকারণসম্বন্ধ-নির্ণয়ের মধ্যে নিয়োজিত হইয়া যায়, সেইখানে চিত্ত অব্যাহত আনন্দলাভ কবিতে পারে না। রসানুভূতি "সন্তানবৃত্তি"-বিশিষ্ট, অর্থাৎ তাহার ধর্মই হইতেছে বিস্তারলাভ করা। এই বিস্তৃতি-লাভে কোথাও বিঘ্ন থাকিলে, মন সেইখানেই বাধা পাইবে; মনের আকাশ সেইখানেই সঙ্কুচিত হইয়া যাইবে। লৌকিক প্রমাণজ্ঞান প্রভৃতিতে চিত্ত আচ্ছন্ন হইয়া গেলে, উন্মুক্ত, বিস্তৃত, শুদ্ধ চৈতন্যের পরিচয় পাওয়া যাইতে পারে না। রসদৃষ্টিতে লৌকিক প্রমাণ প্রভৃতি থাকিতে পারে, না-ও থাকিতে পারে। এখানে সত্য-মিথ্যা, প্রমেয়-অপ্রমেয় প্রশ্ন উঠিতে পারে না। তাহা হইলে ইহার সন্তানবৃত্তি বা বিস্তারশক্তি নষ্ট হইয়া যাইবে।

রসানুভূতি শুধু যে লৌকিক প্রমাণজ্ঞান হইতে বিভিন্ন তাহাই নহে। লৌকিক সুখদুঃখ প্রভৃতি ভাব হইতেও ইহা পৃথক্। পণ্ডিত জগন্নাথ বলিয়াছেন, ইহা অন্তঃকরণ-বৃত্তিমান নহে। বাস্তবিক পক্ষে লৌকিক ভাব যেখানে বিস্তার লাভ করিয়া সাধারণীভূত হয়, অর্থাৎ যেখানে একের অনুভূতি অপরের সম্মতিলাভ করিতে পারে, সেইখানেই ভাব রসে রূপান্তরিত হয়। সেইখানে ইহা ব্যক্তিবিশেষের অন্তঃকরণবৃত্তি মাত্র হইয়া রহে না।

রসানুভূতি লোকোত্তর। ইহা প্রত্যক্ষ, অনুমান প্রভৃতিকে গ্রহণ করিতে পারে, আবার পরিত্যাগও করিতে পারে। কিন্তু ইহার স্বরূপ কি? অভিনবগুপ্ত বলিয়াছেন যে, যেভাবেই ইহার বিচার করা যাক্, সকল পক্ষই স্বীকার কবেন যে, রসস্রষ্টা ও রসের আস্বাদনকারীর প্রতীতি ব্যতিরিক্ত ইহার অপর কোন আধার নাই। সুতরাং রস আস্বাদ-স্বরূপ। কথাটা আর একটু স্পষ্ট করিয়া বিচার করা যাক্। আমাদের চিৎশক্তি কোথাও পূর্ণ স্বাধীনতা পাইতে পারে না। কোথাও ইহা সুখদুঃখ-অনুভূতির দ্বারা আচ্ছন্ন হইয়া পড়ে। কোথাও ইহা সত্য মিথ্যা প্রভৃতি প্রশ্নের দ্বারা আবদ্ধ হয়। কোথাও ইহা নিরপেক্ষ থাকে, সেইখানেই ইহা শুধু দ্রষ্টা, পর্যবেক্ষণ করিয়াই ক্ষান্ত হয়। কিন্তু যেখানে এইসব বিঘ্ন থাকে না, সেইখানে ইহার স্বরূপ উদ্ঘাটিত হয়। সমস্ত আববণ সবিয়া গেলে ইহাব যে মূর্তি প্রকাশিত হয় তাহা বাধাহীন, আববণহীন, উন্মুক্ত, তাহা আনন্দময়। চৈতন্যেব সেই ভগ্নাবরণ আনন্দস্বরূপই সৌন্দর্যশালী। যেখানে চৈতন্য সকল বিঘ্ন অতিক্রম করিয়া নিজেকে উপলব্ধি কবিতে পাবে সেইখানেই রসের সৃষ্টি হয়। এই সৌন্দযময় রসানুভূতি অলীক বস্তু নহে। মনেব যে সকল বৃত্তি আছে—রতি, শোক প্রভৃতি—তাহারাই উপস্থিত হইয়া আনন্দস্বরূপ চৈতন্যেব মধ্যে পবিব্যাপ্ত হয়। জগন্নাথ বলিয়াছেন, এই অনুভূতি "স্বায়্যপহিতাস্বরূপানন্দাকারা" চিত্তবৃত্তি। এই কারণেই ইহা যোগীর চিত্তবৃত্তি হইতে পৃথক, কাবণ ইহাব স্বরূপ নির্ণয় করিতেছে মানুষের হৃদয়স্থিত ভাব, যাহা চৈতন্যের মধ্যে আরোপিত হইতেছে।

রসের আর একটি লক্ষণ এই যে, ইহা প্রত্যক্ষসদৃশ। অভিনবগুপ্ত একটি দৃষ্টান্তের সাহায্যে এই প্রত্যক্ষসাদৃশ্য বুঝাইতে চেষ্টা করিয়াছেন। শকুন্তলা নাটকের প্রথম অঙ্কে দুষ্মন্তের অভ্যাগমে ভীত হইয়া মৃগশিশু পলাইতেছে। তাহাকে দেখিয়া দুষ্মন্ত বলিতেছেন, 'গ্রীবাভঙ্গাভিরামম্' ইত্যাদি। এই পলায়মান ভীত মৃগশিশুর বর্ণনায় বা অন্য সকল কবিত্বময় বর্ণনায় যে সৌন্দর্য আছে তাহার বিশ্লেষণ করিয়া অভিনবগুপ্ত বলিতেছেন—

"বাক্যেভ্যো বাক্যার্থপ্রতিপত্তেরনন্তরং মানসী সাক্ষাৎকারাত্মিকাপহস্তিত-তত্তদ্বাক্যোপাত্তকালাদিবিভাগা তাবৎ প্রতীতিরুপজায়তে। তস্যাং চ যো মৃগপোতকাদির্ভাতি বিশেষরূপত্বাভাবাদ্ভীত ইতি ত্রাসকস্যাপারমার্থিকত্বাদ্ভয়মেব পরং দেশকালাদ্যনালিঙ্গিতং তত এব ভীতোঽহং ভীতোঽয়ং শত্রুর্বয়স্যো

মধ্যস্থো বেত্যাদিপ্রত্যয়েভ্যো দুঃখসুখাদিকৃতহানাদিবুদ্ধ্যন্তরোদয়নিয়মবত্তয়া বিঘ্নবহুলেভ্যো বিলক্ষণং নির্বিঘ্নপ্রতীতিগ্রাহ্যং সাক্ষাদিব হৃদয়ে নিবিশমানং চক্ষুষোরিব বিপরিবর্তমানং ভয়ানকো রসঃ।”

বাক্যের অর্থজ্ঞানের পর একটি প্রতীতি জন্মে। সেই প্রতীতি মানস-সাক্ষাৎকারস্বরূপ। এই সাক্ষাৎকারাত্মিকা প্রতীতির কোন বিশেষ দেশকাল নাই। অর্থাৎ যে ভয় পাইয়া পলাইতেছে সে কোন বিশেষ মৃগশিশু নহে। এ ভয় আমার নহে, আমার শত্রুর নহে, আমি ইহার সম্পর্কে সম্পূর্ণ উদাসীন নহি। দুঃখসুখ প্রভৃতি বুদ্ধি আসিয়া এই প্রতীতির পথে বিঘ্ন সঞ্চার করে নাই। এই প্রতীতি সম্পূর্ণ বাধাহীন। চোখের সম্মুখে কোন চিত্র প্রতিভাত হইলে যে সাক্ষাৎকার হয় ইহা তাহারই অনুরূপ, কিন্তু ইহা সম্পূর্ণ মানসী প্রতীতি।

এই মানসী প্রতীতির যে সকল লক্ষণ পাওয়া গেল তাহা প্রণিধানযোগ্য। প্রথমতঃ, ইহা চাক্ষুষপ্রত্যক্ষের অনুরূপ কিন্তু ইহা অলৌকিক, তাই দেশকাল-বিবর্জিত। দ্বিতীয়তঃ, ইহা বাক্যার্থ হইতে অতিরিক্ত, বাক্যার্থের প্রতীতির পর সেই প্রতীতি হইতেই ইহা আহৃত হয়। তৃতীয়তঃ, লৌকিক সুখদুঃখ প্রভৃতিতে যে সকল বিঘ্ন আছে এখানে তাহা নাই।

প্রশ্ন হইবে, কেমন করিয়া এই অলৌকিক প্রতীতি লাভ করা যাইতে পারে? রস সাক্ষাৎভাবে শব্দের দ্বারা প্রকাশিত হইতে পারে। প্রথমতঃ, আমরা প্রত্যক্ষজ্ঞানের বর্ণনায় যে ভাষা ব্যবহার করি তাহা একটি বিশেষ কালে বিশেষ দেশে প্রযোজ্য। আমরা অনুমানমূলক বিজ্ঞান প্রভৃতি যেভাবে প্রকাশ করি তাহা এখানে অনুপযোগী হইবে, কারণ সেইখানে প্রত্যক্ষবৎ—চক্ষুষোরিব বিপরিবর্তমানং—কোন চিত্র ভাসিয়া উঠে না। একটি সম্ভাবনা আছে যে, শৃঙ্গার, করুণ প্রভৃতি শব্দের দ্বারাই ইহা প্রকাশ হইতে পারে। কিন্তু দেখা যাইবে, যেখানে এই সকল শব্দ ব্যবহৃত হয় না—জগতের অধিকাংশ কাব্যে— সেইখানেও রসানুভূতি হইয়া থাকে। আবার যেখানে এই সকল শব্দ ব্যবহৃত হয়, সেইখানেও সাক্ষাৎ শব্দের দ্বারা রস প্রকাশিত হয় না। রস প্রকাশিত হয় বিভাব, অনুভাব, ব্যভিচারীভাবের দ্বারা। কিরূপে একটি ভাব উদ্দীপিত হয়, তাহা হইতে কি কি কার্যকলাপ ও অস্থায়ীভাবের সৃষ্টি হয় তাহার সাক্ষাৎ প্রকাশ অনেকাংশে সম্ভব এবং ইহাদের সাহায্যেই রস অভিব্যক্ত হয়। এই বিভাবাদিই রসকে চর্বণীয় করিয়া তোলে। স্থায়ীভাব

বিভাবাদিসংযোগে রস্যমানতা প্রাপ্ত হয়, কিন্তু শুধু স্থায়ীভাব আপনাতে আপনি রসের সঞ্চার করিতে পারে না। তাহার কারণ এই যে বিভাবাদি অবলম্বন ছাড়া স্থায়ীভাবে অভিব্যক্তি লাভ করিতে পারে না বা প্রতীতিগোচর হইতে পারে না। পূর্বেই বলা হইয়াছে যে, প্রতীতিব্যতিরিক্ত রসের অন্য কোন আধার নাই। আনন্দবর্ধন বলিয়াছেন, "বিভাবাদিপ্রতিপাদনমুখেনৈবৈষাং [ রসাদির ] প্রতীতিঃ।" বিভাবাদির উপযোগিতা বর্ণনা করিতে যাইয়া অভিনবগুপ্ত বলিয়াছেন যে, রসের জগতে লৌকিক কারণাবলী কাজে লাগিবে না। এখানে বিভাবাদির দ্বারাই অর্থ চর্বণযোগ্যত্ব লাভ করে। ইহাকে স্পষ্ট করিয়া তিনি বলিয়াছেন, ভাবাদি বিস্তার লাভ করিয়া যে সর্বসাধারণত্ব লাভ করে, তাহা বিভাবাদিব বলেই ( সাধারণীভাবনা চ বিভাবাদিভিরিতি )। কাবণ বিভাবাদির দ্বারাই রসানুভূতির বিঘ্ন দূরীভূত হয়। ( বিঘ্নাপসাবকা বিভাবপ্রভৃতয়ঃ )।

অভিনবগুপ্তের এই যুক্তি গ্রাহ্য নহে। লৌকিক অনুভূতিতে যে সকল বিঘ্ন আছে তাহা অপসৃত হইলে অলৌকিক আস্বাদ লাভ করা যায়। লৌকিক জীবনেও উদ্যানাদি বিভাব, কটাক্ষাদি অনুভাব ও গ্লানি, শঙ্কা প্রভৃতি ব্যভিচার ভাব দেখা যায়। ইহারা কি অলৌকিক রসাস্বাদের কারণ হইতে পারে? কদাপি নহে। অভিনবগুপ্ত নিজেই বলিয়াছেন, -অলৌকিক বিভাবাদিব দ্বারাই অর্থ চবণ-গোচরতা প্রাপ্ত হয়। সুতরাং তাঁহার যুক্তিটা দাঁডায এই প্রকাব ঃ—বস অলৌকিক। তাহার অলৌকিকত্ব সম্পাদন কবে বিভাবাদি। সেই বিভাবাদি অলৌকিক। সুতরাং এক অলৌকিকত্ব লক্ষণই চক্রকের সৃষ্টি করিতেছে। যেমন বাক্যার্থের প্রতীতি হইতেই চবণাত্মক রসানুভূতি হয়, তেমন লৌকিক বিভাব অনুভাব হইতেই অলৌকিক বিভাব অনুভাবের সৃষ্টি হয়। অভিনবগুপ্ত একই প্রসঙ্গে বলিতেছেন, "লৌকিকবিভাবাদিসংযোগবলোপনতৈবেয়ং চর্বণা"। লৌকিক বিভাবাদির সংযোগবলেই এই চর্বণা অধিগত হয়। আবার বলিতেছেন, "অলৌকিক এবায়ং চর্বণোপযোগী বিভাবাদিব্যবহারঃ"। এই বিভাবাদির ব্যবহার অলৌকিক। এই দুই পরস্পরবিরোধী উক্তির সামঞ্জস্য করিতেই যেন তিনি বলিতেছেন যে, অন্যত্রও এইরূপ দেখা যায়। দৃষ্টান্তস্বরূপ বলা যাইতে পারে, পানক রসের আস্বাদ গুড়-মরিচাদিতে পাওয়া যায়। কিন্তু এই

উপমা তাঁহার মতের পোষকতা করে না। গুড়-মরীচাদির আস্বাদই পানক রসের আস্বাদে রূপান্তরিত হয়। কিন্তু এই দুইটি সম্পূর্ণ পৃথক পদার্থ নহে। লৌকিক বিভাবাদি রসে পরিণত হয়। কিন্তু যে প্রক্রিয়ার দ্বারা এই রূপান্তর সাধিত হইল, তাহা ভাব, বিভাব, অনুভাব, ব্যভিচারীভাব সবাইকে পরিবর্তিত করিল। বিভাবাদির কোন বিশেষ কর্তৃত্ব রহিল না; তাহারাও ভাবের সঙ্গে সঙ্গে অলৌকিকত্ব লাভ করিল। অভিনবগুপ্ত ভরতের সূত্রের প্রামাণ্য রক্ষা করিতে যাইয়া এই গোলকধাঁধাঁয় পড়িয়াছেন। বিভাব, অনুভাব ও ব্যভিচারীভাবের সংযোগে রস-নিষ্পত্তি। এই সূত্রকে বিচ্ছিন্ন করিয়া দেখিলে ইহাকে প্রামাণিক বলিয়া গ্রহণ করা যায় না। অন্ততঃ অভিনবগুপ্ত রসের যে ব্যাখ্যা দিয়াছেন তাহার সঙ্গে এই সূত্রের সামঞ্জস্য করান যায় না। এই সামঞ্জস্য করিবার চেষ্টা করিতে যাইয়াই তিনি গোলমালে পড়িয়াছেন।

আনন্দবর্ধন কবিকর্মের যে ব্যাখ্যা দিয়াছেন তাহার এই ত্রুটি নাই। তিনি বিভাব, অনুভাব প্রভৃতিকে গৌণ করিয়াই দেখিয়াছেন। তিনি প্রথানুসারে রসের সঙ্গে বিভাবাদির কার্য-কারণত্বের উল্লেখ করিলেও স্পষ্ট করিয়া বলিয়াছেন যে, রস বিভাবাদি-ব্যতিরিক্ত পদার্থ, তাহাদের সঙ্গে অবিনাভাবী নহে। তিনি বলিয়াছেন, যে রস প্রতিপাদিত হইবে তাহার সঙ্গে সামঞ্জস্য রাখিয়া যে ভাব, বিভাব, অনুভাব প্রভৃতি সঙ্গত মনে হইবে তাহাদের যথাযথ সন্নিবেশ করিতে হইবে। সুতরাং রসই বিভাবাদির নিয়ামক, বিভাবাদি হইতে রসের নিষ্পত্তি হয় না, বরং রস হইতে বিভাবাদির নিষ্পত্তি হয়। প্রবন্ধের এমনভাবে "ব্যঞ্জকত্বে নিবন্ধন" করিতে হইবে যাহাতে রসনিষ্পত্তি হয় এবং তাহাই আনুষঙ্গিক বিভাবাদিরও রূপান্তর সাধন করিবে। অভিনবগুপ্ত ভরতের নাট্যশাস্ত্রের টীকায় বিভাবাদির প্রাধান্য দিয়াছেন, কিন্তু আনন্দবধনের ধ্বন্যালোকের তিনি যে টীকা লিখিয়াছেন সেইখানে বিভাবাদিকে গৌণ করিয়া দেখিতে বাধ্য হইয়াছেন। বিভাব, অনুভাব প্রভৃতির সহিত রস সংযুক্ত হয়, শুধু এই উল্লেখ করিয়া তিনি বলিয়াছেন, "আস্বাদাপরনাম্নি অলৌকিকে দ্রুতি-বিস্তর-বিকাশাত্মনি ভোগে কর্তব্যে লোকোত্তরে ধ্বননব্যাপার এব মূর্ধাভিষিক্তঃ"। এই অলৌকিক রসাস্বাদে—যেখানে চিত্ত দ্রবীভূত, তন্ময় হইয়া বিস্তার ও বিকাশ লাভ করে—ধ্বনন-ব্যাপারই প্রধান,

তাহাই শিরোধার্য। এখন দেখিতে হইবে, এই "ব্যঞ্জকত্বে নিবন্ধন" বা "ধ্বনন-ব্যাপার" কি ?

আনন্দবর্ধনের ব্যঞ্জনা বা ধ্বনিতত্ত্বের আলোচনা করিতে হইলে প্রথমে শব্দের শক্তি নির্ণয় করিতে হইবে। তাঁহার মতে শব্দের অর্থ দ্বিবিধ, বাচ্য ও প্রতীয়মান। যে অর্থ প্রসিদ্ধ বা প্রচলিত তাহাই বাচ্য। শব্দ ও অর্থের সম্বন্ধ ঠিক কি তাহা নির্ধারণ করা কঠিন।

এই সম্পর্কে মতদ্বৈধ আছে। সেই সব সূক্ষ্ম তর্ক ছাড়িয়া দিলে এই কথা বলা যাইতে পারে যে, প্রত্যেক শব্দই সকলের কাছে একটি বিশেষ অর্থ প্রকাশ করে। এই প্রচলিত অর্থকেও দুই ভাগে ভাগ করা যাইতে পারে, একটি মুখ্য আর একটি গৌণ। মুখ্য অর্থ হইতেছে তাহাই, যাহা শব্দের সঙ্গে আশ্লিষ্ট হইয়া থাকে, শব্দ উচ্চারণ করিলেই সেই অর্থটি প্রতিভাত হইবে। শব্দের এই শক্তি অভিধাশক্তি। কিন্তু অনেক সময় এই মুখ্য অর্থ গ্রহণ করা যায় না। পুরুষসিংহ শব্দের পুরুষ ও সিংহের-অভিধামূলক অর্থ গ্রহণ করিলে কোন অর্থই হয় না, সুতরাং এখানে বুঝিতে হইবে যে, এই পুরুষ সিংহের ন্যায় তেজস্বী। এইভাবে সাদৃশ্য প্রভৃতি সম্বন্ধের ব্যপদেশে অনেক শব্দের অর্থ পরিবর্তিত হইয়া অন্য গৌণ অর্থ প্রচলিত হইয়াছে।

এই প্রচলিত অর্থ—তাহা মুখ্যই হউক, গৌণই হউক—কবির অর্থ নহে। কবি-প্রতিভার প্রধান বৈশিষ্ট্য তাহার স্বকীয়তা, কবি প্রজাপতির মত নূতন করিয়া সৃষ্টি করিতে পারেন। তিনি পুরাণ, প্রচলিত অর্থ গ্রহণ করেন, কিন্তু তাঁহার প্রতিভার আলোকসম্পাতে ইহা নূতনত্ব লাভ করে। আনন্দবর্ধন বলিতেছেন,—

> দৃষ্টপূর্বা অপি হ্যর্থাঃ কাব্যে রসপরিগ্রহাৎ।
> সর্বে নবা ইব ভান্তি মধুমাস ইব দ্রুমাঃ।

অর্থ পূর্বে দৃষ্ট হইলেও কাব্যে তাহা রস পরিগ্রহ করে বলিয়া নূতন বলিয়া প্রতীত হয়; যেমন যে বৃক্ষগুলিকে পূর্বে মৃতবৎ দেখা গিয়াছে, তাহারাও বসন্তকালে নূতনত্ব লাভ করে।

এখন প্রশ্ন এই: অর্থ কেমন করিয়া রস পরিগ্রহ করিয়া নূতনত্ব লাভ করে? আনন্দবর্ধন বলেন যে, কবির অথবা কাব্যের এই শক্তি শব্দের ব্যঞ্জনাশক্তি হইতে আহৃত। ধ্বনি ইহার অন্তর্গত। ধ্বনিই কাব্যের প্রাণ। প্রচলিত

অর্থকে অতিক্রম করিয়া তাহারই সাহায্যে আর একটি অর্থ প্রকাশ করিবার সামর্থ্য শব্দ ও অর্থের আছে। মহিমভট্ট বলেন, শব্দ শুধু একটি মাত্র অর্থকেই প্রকাশ করিতে পারে। পরে অর্থ হইতে অর্থান্তরের প্রতীতি হয়। অর্থান্তরের প্রতীতি শব্দজাত না অর্থসম্ভূত—এই তর্ক বর্তমান প্রসঙ্গে অবান্তর। এই কথা মনে রাখিলেই হইবে যে, প্রত্যেক শব্দ শুধু তাহার অভিধাশক্তির দ্বারা একটি অর্থই প্রকাশ করে না, কিন্তু কবির প্রতিভাবলে তাহা বাচ্যার্থ অতিক্রম করিয়া অপর একটি অর্থের আভাস দিতে পারে।

এখন এই ব্যঞ্জনাশক্তির স্বরূপ নির্ধারণ করিতে হইবে। আনন্দবর্ধন বলিতেছেন,—

> যোঽর্থঃ সহৃদয়শ্লাঘ্যঃ কাব্যাত্মেতি ব্যবস্থিতঃ।
> বাচ্যপ্রতীয়মানাখ্যৌ তস্য ভেদাবুভৌ স্মৃতৌ ॥
> তত্র বাচ্যঃ প্রসিদ্ধো যঃ ...
> প্রতীয়মানং পুনরন্যদেব বস্ত্বস্তি বাণীষু মহাকবীনাম্
> যত্তৎ প্রসিদ্ধাবয়বাতিরিক্তং বিভাতি লাবণ্যমিবাঙ্গনাসু ॥

যে অর্থ কাব্যের আত্মা বলিয়া ব্যবস্থিত হইয়াছে—তাহার দুই বিভাগ আছে—বাচ্য ও প্রতীয়মান। তন্মধ্যে বাচ্য অর্থ প্রসিদ্ধ। প্রতীয়মান অর্থ প্রসিদ্ধ অবয়বের অতিরিক্ত পদার্থ। যেমন রমণীর দেহে লাবণ্য তাহার অঙ্গপ্রত্যঙ্গের অতীত, তেমন প্রতীয়মান অর্থও প্রসিদ্ধ বাচ্য অর্থের অতিরিক্ত পদার্থ।

রমণীর লাবণ্য অঙ্গসৌষ্ঠবের অতিরিক্ত, কিন্তু তাহার অঙ্গসৌষ্ঠবের দ্বারাই প্রকাশিত হয়। সেইরূপ যে অর্থ ব্যঞ্জনার সাহায্যে ধ্বনিত হয়—তাহাও বাচ্যার্থের সাহায্যেই উদ্ভাসিত হয়। ব্যঞ্জনাকে আনন্দবর্ধন বলিয়াছেন বাচ্যার্থপূর্বিকা। তাঁহার মতে, আলোকার্থী যেমন দীপশিখায় যত্নবান্ হয়েন, সেইরূপ ব্যঙ্গ্যার্থ লাভ করিতে হইলে এই বাচ্যার্থের প্রয়োজন। বাচ্যার্থ ব্যঙ্গ্যার্থের উপায়; বাচ্যের দ্বারাই ব্যঞ্জনা আক্ষিপ্ত হয়। ব্যঞ্জনা হইতে ইহাকে পৃথক করিয়া দেখা যায় না, কিন্তু ব্যঞ্জনার মধ্যে ইহা নষ্ট হইয়া যায় না। বাচ্য অর্থের দ্বারা আমরা শাস্ত্র, বিজ্ঞান, ইতিহাস প্রভৃতি রচনা করি। সুতরাং বাচ্য অর্থের সঙ্গে ব্যঙ্গ্য অর্থের যে সম্পর্ক, তাহাই বিজ্ঞান, শাস্ত্র, ইতিহাসের সঙ্গে কাব্যের সম্পর্ক। আধুনিক পরিভাষায় আমরা যাহাকে

বস্তুতান্ত্রিকতা বলি, তাহা কাব্যের অন্তর্গত, কিন্তু কাব্য তাহার অতিরিক্ত। বাস্তবের দ্বারাই অলৌকিক রস সঞ্চারিত হয়। বাচ্যের সাহায্যেই ব্যঙ্গ্য আক্ষিপ্ত হয়। কাব্যে আমরা বাস্তব জগতের বর্ণনা করি, আমরা নীতি-শিক্ষা দিতে পারি, তথ্য প্রতিপাদন করিতে পারি। ইহাদের সাহায্যে কাব্যসৃষ্টি হয়, কিন্তু কাব্য ইহাদিগকে অতিক্রম করিয়া নিজেকে প্রকাশিত করে।

এখন দেখিতে হইবে, কেমন করিয়া বাচ্য অর্থ হইতে ব্যঙ্গ্য অর্থ আক্ষিপ্ত হয়। আনন্দবর্ধন বলিতেছেন, যেখানে শব্দ বা অর্থ নিজেকে গৌণ করিয়া অর্থান্তরকে প্রকাশ করে, তাহাই ব্যঞ্জনা। বাচ্য অর্থ গৌণ হইয়া যায় বলিয়া কবির কাব্যার্থ কখনও সোজাসুজিভাবে প্রকাশিত হয় না, তাহা আভাসের দ্বারা, ইঙ্গিতের দ্বারা, বিভাব ও অনুভাবের দ্বারা প্রতিভাত হয়। তাহা না হইলে বাচ্য অর্থই প্রাধান্য লাভ করিত। একটি দৃষ্টান্ত বিচার করিয়া দেখা যাক। কুমারসম্ভব কাব্যের ষষ্ঠ সর্গে দেবর্ষি অঙ্গিরাঃ হিমালয়ের নিকট মহাদেবের সঙ্গে পার্বতীর বিবাহের প্রস্তাব উত্থাপন করিলেন। যখন দেবর্ষি এই প্রস্তাব উত্থাপন করিতেছিলেন, তখন পার্বতী পিতার কাছেই বসিয়া ছিলেন। তাঁহার বর্ণনায় কবি বলিতেছেন :

এবংবাদিনি দেবর্ষৌ পার্শ্বে পিতুরধোমুখী।
লীলাকমলপত্রাণি গণয়ামাস পার্বতী॥

দেবর্ষি যখন এইরূপ বলিতেছিলেন, তখন পিতার পার্শ্বে বসিয়া পার্বতী অবনতমুখী হইয়া লীলাপদ্মের পাতাগুলিকে গণিতে লাগিল। এখানে পার্বতীর লজ্জানম্র প্রণয়োদ্গম কথার দ্বারা প্রকাশিত হয় নাই, লীলাকমলের পত্রগণনার সাহায্যে ব্যঞ্জিত হইয়াছে। এই শ্লোকটির যে বাচ্যার্থ, তাহার অনুরূপ অর্থ নিম্নলিখিত শ্লোকের দ্বারা প্রকাশিত হইতেছে—

কৃতে বরকথাঽলাপে কুমার্যঃ পুলকোদ্গমৈঃ।
সূচয়ন্তি স্পৃহামন্তর্লজ্জয়াঽবনতাননাঃ॥

গুরুজনেরা বিবাহের বিষয় আলোচনা করিলে, কুমারীরা লজ্জায় অবনতমুখী হইয়া বিবাহের ইচ্ছা পুলকোদ্গমের ( রোমাঞ্চের ) দ্বারা প্রকাশ করে। প্রথম শ্লোকে পার্বতীর মনোভাব অবভাসিত হইয়াছে, দ্বিতীয় শ্লোকে ইহা কথার সাহায্যে স্পষ্টীকৃত হইয়াছে। এই শ্লোকদ্বয়ের প্রথমটি কাব্য; দ্বিতীয়টি কাব্যত্ব লাভ

করিতে পারে নাই, ইহা একটি ভাবের প্রকাশ মাত্র। কুমারসম্ভব কাব্যের আর একটি শ্লোক বিচার করা যাক্—

পত্যুঃ শিরশ্চন্দ্রকলামনেন স্পৃশেতি সখ্যা পরিহাসপূর্বম্
সা রঞ্জয়িত্বা চরণৌ কৃতাশীর্মাল্যেন তাং নির্বচনং জঘান।

সখী পার্বতীর চরণদ্বয় অলক্তরাগে রঞ্জিত কবিয়া পরিহাসভরে আশীর্বাদ করিল, ইহার দ্বারা পতির শিরের চন্দ্রকলা স্পর্শ কবিও। পার্বতী তাহাকে মাল্যের দ্বারা আঘাত করিল, কিছুই বলিল না। নবপরিণীতা পার্বতীর মনে যে হর্ষ, ঈর্ষ্যা, লজ্জা প্রভৃতির উদয় হইয়াছিল, তাহা সখীর প্রতি ব্যবহারের মধ্য দিয়া অবভাসিত হইয়াছে। কিন্তু "নির্বচনং" (কথা না বলিয়া) এই বাক্যাংশের দ্বাবা তাহা খানিকটা খোলাখুলিভাবে বলা হইয়াছে। এজন্য ব্যঞ্জনা এইখানে সম্পূর্ণ প্রাধান্য পায় নাই। এই কাব্যের কাব্যাংশ গুণীভূত-ব্যঙ্গ্যের মধ্যে পড়ে। যেখানে ব্যঞ্জনা আছে, কিন্তু ব্যঞ্জনার মাধুর্য বাচ্য অর্থেব মাধুর্যের কাছে গৌণ, তাহা অপেক্ষাকৃত নিকৃষ্ট গুণীভূত-ব্যঙ্গ্য কাব্যের সৃষ্টি কবে।

এখন বিচার করিতে হইবে—বাচ্য অর্থের মধ্যে যদি চারুত্ব থাকে, তাহা হইলে ব্যঞ্জনার প্রয়োজন কি, রস-সৃষ্টিতে ব্যঞ্জনাব বিশেষ উপযোগিতাই বা কি? যে বাচ্য-বাচক শক্তিব দ্বারা আমরা লৌকিক সুখদুঃখ বা প্রত্যক্ষ-অনুমান প্রকাশ করি, তাহা কোন একটি সঙ্কীর্ণ অর্থ প্রকাশ করে। প্রমাণাত্মক শাস্ত্রে শব্দের বা অর্থের শক্তি ব্যয়িত হইয়া যায় প্রতিজ্ঞার যাথার্থ্য প্রতিষ্ঠা করিতেই। ব্যঞ্জনা বাচ্যের অতীত, তাহা স্পষ্ট নহে, তাহা আক্ষিপ্ত হয় মাত্র, তাহাকে কোন বিশেষ গণ্ডীর মধ্যে সীমাবদ্ধ রাখা যায় না। এই জাতীয় শক্তির দ্বারাই লৌকিকের মধ্যে অলৌকিকের অনুপ্রবেশ প্রকাশিত হইতে পাবে। বাচ্যের শক্তি সীমাবদ্ধ, একটা পরিচিত, সুনির্দিষ্ট গণ্ডীর মধ্যেই তাহার আনাগোনা। ব্যঞ্জনা শুধু একটি দীপ্তি; সে শুধু প্রকাশ করে, কিন্তু সেইখানে তাহার ক্ষমতা অসীম, কারণ তাহার অন্য কোন দায় নাই। ইহা শুধু প্রকাশ করিতে পারে; অথচ প্রত্যক্ষের সঙ্গে ইহার যোগ নাই। তাই যে মানস-সাক্ষাৎকার রসের স্বরূপ—তাহা শুধু ব্যঞ্জনার দ্বারাই প্রকাশিত হইতে পারে।

অবশ্য ইহা স্মরণ রাখিতে হইবে যে, কাব্য ব্যঞ্জনাত্মক হইলেও সকল ব্যঞ্জনাই কাব্যের অন্তর্গত নহে। বক্তা যেখানে কোন বাক্য ব্যবহার করেন,

সেইখানেই বক্তার অভিপ্রায় বা মনোভাব প্রকাশিত হয়। যে সকল শব্দ ব্যবহৃত হয় তাহা সকলের সামগ্রী; তাহারা কোন বিশেষ ক্ষেত্রে যে বিশেষ অর্থ প্রকাশ করে, তাহা বক্তার বিবক্ষা অনুসারে নিয়ন্ত্রিত হয়। এই দিক্ দিয়া বিচার করিলে পৌরুষের সকল বাক্যের মধ্যে ব্যঞ্জনা আছে এবং এইজন্যই বোধ হয় প্রত্যেক মানুষই অল্পবিস্তর কবিপ্রতিভা-সম্পন্ন। কিন্তু এই ব্যঞ্জনাকে আমরা কাব্যের অন্তর্ভুক্ত করিব না। যেখানে বাক্য বক্তার অভিপ্রায় মাত্র প্রকাশ করে, সেইখানে ব্যঞ্জনা বাচ্যের অনুগামী। কিন্তু যেখানে ব্যঙ্গ্য অর্থ বাচ্য হইতে বিভিন্ন, বাচ্য অপেক্ষা প্রধান অথচ বাচ্যের দ্বারা আক্ষিপ্ত হয়—তাহাই ধ্বনি, তাহাই কাব্যের প্রাণ।

বাচ্য অর্থের সৌন্দর্য যেখানে রসাদির অভিব্যক্তি দেয়, সেইখানেই তাহা ধ্বনিত্ব লাভ করে। আনন্দবর্ধন বলিতেছেন :

বাচ্যবাচকচারুত্ব-হেতূনাং বিবিধাত্মনাম্।
রসাদিপরতা যত্র স ধ্বনের্বিষয়ো মতঃ ॥

বাচ্যবাচক-চারুত্বের হেতু বিবিধাত্মা অলঙ্কার, গুণ প্রভৃতি যেখানে রস, ভাব প্রভৃতির আশ্রয় গ্রহণ করে, সেইখানে ধ্বনির বিষয় পাওয়া যায়। প্রসঙ্গান্তরে আনন্দবর্ধন বাচ্যার্থের সৌষ্ঠবের উল্লেখ করিয়া বলিয়াছেন যে, অন্যান্য কাব্যলক্ষণবিধায়িরা উপমাদির সাহায্যে ইহার বর্ণনা দিয়াছেন। তাঁহার নিজের মতে এই সকল অলঙ্কার চারুত্ব বর্ধন করে; কিন্তু কেহ নিজেকে নিজে অলঙ্কৃত করিতে পারে না। এই সকল অলঙ্কার তখনই অলঙ্কৃতিত্ব লাভ করে, যখন ইহারা রস-ভাব প্রভৃতিকে আশ্রয় করিয়া সন্নিবেশিত হয়। রসাদি অঙ্গী, ইহারা অঙ্গ; রসাদি কাব্যের প্রাণ, ইহারা তাহার দেহের আভরণ।

বাচ্য অর্থের দ্বারা তিন প্রকারের ধ্বনি ব্যঞ্জিত হইতে পারে—বস্তুধ্বনি, অলঙ্কারধ্বনি ও রসধ্বনি। উপমাদি অলঙ্কারের সৌন্দর্য বাচ্য অর্থের মধ্যে নিহিত; সুতরাং তাহার মধ্যে ব্যঞ্জনা না থাকাই সম্ভব। কিন্তু তবু অনেক জায়গায় বাচ্য অর্থ একটি ভাব প্রকাশ করে, কিন্তু সেই অর্থ আর একটি ভাবের আভাস দেয়। এই দ্বিতীয় ভাবটি যদি কোন অলঙ্কারের পর্যায়ে পড়ে, তাহা হইলে সেইখানে ধ্বনির ব্যপদেশ হইবে। একটি উদাহরণ গ্রহণ করা যাক্—বীরের দৃষ্টি ততটা কুঙ্কুমারুণ প্রিয়াস্তনোৎসঙ্গে আসক্ত হয় না, যতটা আসক্ত হয় শত্রুর বহলসিন্দুরবিশিষ্ট গজকুম্ভস্থলে। এখানে বাচ্য অর্থ হইতেছে যে বীরগণ

রমণীরমণ অপেক্ষা যুদ্ধে অধিক আনন্দ পান। কিন্তু এই বাচ্য অর্থের দ্বারা রমণীর পীনস্তনের সঙ্গে গজকুম্ভস্থলের সাদৃশ্য আক্ষিপ্ত হইতেছে। সুতরাং এখানে উপমাধ্বনি পাওয়া যাইতেছে! কিন্তু পূর্বেই বলা হইতেছে যে, অলঙ্কার—তাহা বাচ্যই হউক বা আক্ষিপ্তই হউক,—আপনাতে আপনি সম্পূর্ণ নহে। অলঙ্কার এবং অলঙ্কার্য বিভিন্ন পদার্থ। সুতরাং কাব্যের স্বরূপ বুঝিতে হইলে অলঙ্কারকে অতিক্রম করিয়া অলঙ্কার্যকে গ্রহণ করিতে হইবে। বস্তুধ্বনি সম্পর্কেও সেই কথা খাটে। আনন্দবর্ধন বলিতেছেন, "বস্তু চ সর্বমেব জগদ্গতমবশ্যং কস্যচিদ্রসস্য ভাবস্য ব্যঙ্গ্যত্বং প্রতিপদ্যতে, অন্ততঃ বিভাবত্বেন।" বস্তুসংস্পর্শহীন কাব্য সম্ভব হয় না, জগদ্গত সকল বস্তুর মধ্যে এমন কিছুই থাকিতে পারে না, যাহা ভাব ও রসের অঙ্গ হইবে না ; অন্ততঃ কোন ভাব ও রসকে উদ্দীপিত করিবে না, বা তাহার আলম্বন হইবে না। অতএব সকল দিক দিয়া বিচার করিলেই আমরা দেখি যে রস ও ভাবই কাব্যের মূল।

"চিত্তবৃত্তিবিশেষা হি রসাদয়ঃ"।

ভাবও চিত্তবৃত্তিবিশেষ। ভাব অভিব্যক্ত হইয়াই রসে পরিণত হয়। এই রূপান্তরণ ব্যাপারের নাম ব্যঞ্জনা। রসের অভিব্যক্তি বাচ্য অর্থের দ্বারাই যদি সম্ভব হইত তাহা হইলে সঙ্গীত মিথ্যা হইয়া যাইত। সঙ্গীতে শব্দের বাচ্য অর্থ নাই, কিন্তু তাহা ভাবের বা রসের অভিব্যক্তি দিতে পারে। সঙ্গীতে শব্দ আছে, কিন্তু শব্দহীন গতিভঙ্গীর দ্বারাও রসের অভিব্যক্তি হইতে পারে, যেমন নৃত্যে। সুতরাং কাব্যের তত্ত্ব এমন এক জায়গায় নিহিত থাকিবে—যেখানে বাচ্য অর্থ থাকিতে পারে, কিন্তু সেই অর্থ প্রধান নহে।

পূর্বেই বলা হইয়াছে যে, চিত্তবৃত্তি রসের অঙ্গী হইতে হইলে তাহা একটি বিশেষ বিস্তার লাভ করে। যে ভাব রসত্ব লাভ করিতেছে, তাহার অঙ্কুর কবির মনে, কিন্তু ইহা বিশ্বজনীনতা লাভ করে। কবি তাহাকে উপলব্ধি করেন ঠিক নিজের বলিয়া নহে, ঠিক পরগত বলিয়া নহে, আবার উদাসীন ভাবেও নহে।

রামবিষয়ক নাটকের সম্যক্ আস্বাদন হইলে যে রাম মানসপ্রতীতিতে অবভাসিত হয়েন, তিনি কোন সঙ্কীর্ণ গণ্ডীতে সীমাবদ্ধ নহেন, তাঁহার কোন লৌকিক রূপ নাই। এইই রাম, এইই রাম—এইরূপ কোন প্রতীতি হয় না, যিনি প্রতিভাত হইতেছেন তিনি রাম, ইহাই তাঁহার সম্পূর্ণ রূপ। পূর্ণস্তেন রাম ইত্যেব প্রতীতির্ণ ত্বয়ং রামোঽয়মিতি! যে মৃগশিশু দুষ্মন্তকে দেখিয়া

পলাইতেছে, অথচ যে দুষ্মন্তকে দেখিয়া সে পলাইতেছে, তাহাদেরও কোন বাস্তব সত্তা নাই। কবি ( অথবা সহৃদয় শ্রোতা ) যখন ভয়ানক রস আস্বাদন করিতেছেন, তখন তিনি নিজে ভীত হয়েন না ; মৃগশিশুও পলায়মান জীবমাত্র নহে। রাজা ও মৃগ অসম্ভব, কিন্তু মনে হয়—চোখের সম্মুখে একটি ছবি আবর্তিত হইতেছে। এই জাতীয় চিত্তবৃত্তি বাস্তবজগৎ হইতে উত্থিত, কিন্তু ইহার মধ্যে যে বিস্তৃতি ও দূরত্ব আছে, তাহা বাস্তবে অসম্ভব। আবার ইহা সম্পূর্ণ অলীক নহে, বাস্তবজগতের অভিজ্ঞতার মধ্যেই ইহার সৃষ্টি। সেই অভিজ্ঞতা একেবারে আচ্ছাদিত হইতেছে না, বিশেষভাবে উল্লিখিতও হইতেছে না। সঙ্কীর্ণের মধ্যে বিস্তার, নিকটের মধ্যে দূরত্ববোধ—চিত্তবৃত্তির এই যে বৈশিষ্ট্য, ইহার প্রকাশ যে শক্তির সাহায্যে সম্ভব, আনন্দবর্ধন তাহারই নাম দিয়াছেন ধ্বনি বা ব্যঞ্জনা।

## চার

আনন্দবর্ধন খ্রীষ্টীয় নবম শতকে ধ্বন্যালোক রচনা করিয়াছিলেন। তিনি সংস্কৃত ও প্রাকৃত বাক্য হইতেই স্বীয় মতবাদের দৃষ্টান্ত আহরণ করিয়াছিলেন। কিন্তু তাঁহার মত এত সার্বজনীন যে, যে-কোন দেশের যে-কোন কালের কবিতার উপরে ইহার প্রয়োগ হইতে পারে। এখানে তিনটি আধুনিক কালের উদাহরণ লইয়া এই মতের উপযোগিতা আলোচনা করা যাইতে পারে। কাব্য তিনটি—সেক্সপিয়রের হ্যামলেট, ড্রাইডেনের অঙ্কিত Achitophel-এর চিত্র, আর রবীন্দ্রনাথের "স্বপ্ন"। হ্যামলেটের গল্পটি এই ; হ্যামলেটের পিতৃব্য হ্যামলেটের পিতাকে হত্যা করিয়া হ্যামলেটের মাতাকে বিবাহ করিলেন ও সিংহাসনে আরোহণ করিলেন। হ্যামলেট পিতার প্রেতাত্মার দ্বারা আদিষ্ট হইয়া এই নীচকার্যের প্রতিহিংসা লইতে চাহিলেন কিন্তু তিনি কিছুতেই পারিয়া উঠিলেন না। এদিকে পিতৃব্যও তাঁহাকে বধ করিতে বদ্ধপরিকর হইলেন। শেষে ঘটনাচক্রে হ্যামলেট ও তাঁহার পিতৃব্য উভয়েই উভয়কে বধ করিলেন। হ্যামলেটের প্রতিশোধ লইতে যে বিলম্ব হইতেছে, তাহাই কাহিনীর মূল বক্তব্য। এই সঙ্গে ওফেলিয়ার সঙ্গে তাঁহার প্রণয়ের কাহিনীও জড়িত আছে। এই দুইটি কাহিনী নাটকের ইতিবৃত্ত। ইহাদের মধ্যে প্রধানতঃ রৌদ্ররস ও শৃঙ্গার-রস পাওয়া যাইত। কিন্তু এই নাটকের মূল ব্যঞ্জনার বিষয় শান্ত রস। মাতার

ব্যবহার দেখিয়া হ্যামলেটের মনে যে গভীর নির্বেদ উপস্থিত হইয়াছে, তাহাই নানা বিভাব, অনুভাব প্রভৃতির মধ্য দিয়া ধ্বনিত হইয়াছে। এই নির্বেদ কোথাও স্পষ্ট হইয়া বাচ্যত্ব লাভ করে নাই ; হ্যামলেট নিজে ইহার সম্পর্কে সব সময় সচেতন নহেন। তিনি নিজে প্রতিশোধ লইতেই ব্যগ্র ; তাঁহার প্রতিশোধ লওয়ার চেষ্টা কাহিনীর বাচ্য অর্থ। কিন্তু মাতার আচরণে সংসারের প্রতি যে সুগভীর বিরক্তি ও বৈরাগ্য তাঁহার মনে সঞ্চারিত হইয়াছে, তাহাই সর্বত্র আক্ষিপ্ত হইতেছে। এই নির্বেদই প্রাধান্য পাইয়াছে, যদিও পুরোভাগে রহিয়াছে প্রতিহিংসা চরিতার্থ করার চেষ্টা। হ্যামলেট মনে করিয়াছেন যে, তিনি যদি উন্মাদের ভাণ করেন, তাহা হইলে প্রতিহিংসা লওয়া সহজ হইবে। কিন্তু নকল উন্মত্ততা তাঁহাকে সাহায্য করিয়াছে জুগুপ্সা, বিরক্তি প্রকাশ করিতে। এই ছদ্ম উন্মাদের আচরণ না থাকিলে তিনি হয়ত প্রকৃত উন্মাদ রোগে আক্রান্ত হইতেন। তিনি প্রণয়িনীর সঙ্গে দুর্ব্যবহার করিয়াছেন, কেন করিয়াছেন তাহার কোন কারণ দর্শান নাই। কিন্তু এই দুর্জ্ঞেয় নিষ্ঠুবতার মধ্য দিয়াও সাংসারিক জীবন সম্পর্কে অরুচিই ধ্বনিত হইয়া উঠিয়াছে। এই নাটকে সকল-প্রকার অর্থগুণ ও শব্দগুণেব পরিচয় পাওয়া যাইবে। অলঙ্কাবেরও অপ্রাচুর্য নাই, কিন্তু ইহাকে প্রাণবন্ত করিয়াছে হ্যামলেটের বৈরাগ্য, বিবক্তি, বিতৃষ্ণা—নির্বেদ। এই শান্তরস কোথাও স্পষ্ট হইয়া পুরোভাগে আসে নাই বলিয়া ইহাকে কোন বিশেষ কালের বিশেষ লোকের নির্বেদ বলিয়া গ্রহণ করা যায় না। ইহা অলৌকিক, তাই সার্বজনীন। ইহার প্রত্যক্ষ, সীমাবদ্ধ রূপ নাই ; ইহা মানসপ্রতীতিগোচর। নির্বেদের নিরবচ্ছিন্ন চিত্র সহৃদয় ব্যক্তির মনোজগতে চিরকাল আবর্তিত হইবে।

ড্রাইডেন একিটফেলের যে চিত্র আঁকিয়াছেন, তাহা বিদ্রূপাত্মক। ইহা বিশেষ সময়ের বিশেষ দলভুক্ত একটি বিশিষ্ট লোকের চিত্র। আর্ল অব সাফ্‌টস্‌বেরীকে হেয় প্রতিপন্ন করাই কবির উদ্দেশ্য। এই চিত্রে কোন দেশকাল-অনালিঙ্গিত, সার্বজনীন রস না থাকারই কথা। কিন্তু ইহার মধ্যেও ধ্বনির অভাব নাই, এবং ধ্বনিই ইহাকে কাব্যসুলভ বিস্তার দিয়াছে। এইখানে দুইস্তরের ধ্বনি আছে। প্রথমত এখানে একটি বাইবেল-বর্ণিত কাহিনী পুরোভাগে রহিয়াছে, তাহার অন্তরালে রহিয়াছে সাফ্‌টস্‌বেরীর চিত্র। অবশ্য এই ব্যঞ্জনা এত স্পষ্ট যে, ইহাকে গ্রাহ্য না করিলেও ক্ষতি নাই।

একিটফেল নাম থাকিলেও কবি স্পষ্ট করিয়া সাফ্‌টস্‌বেরীকে নিন্দা করিতেছেন। কিন্তু এ নিন্দা সার্বজনীন হাস্যরসের সৃষ্টি করিয়াছে। কবি দুঃসাহস ও দুর্বলতা, তেজস্বিতা ও ক্ষণভঙ্গুরতা, শঠতা ও সাধুতা প্রভৃতির যে চিত্র আঁকিয়াছেন, সেইখানে সাফ্‌টস্‌বেরীর ব্যক্তিগত রূপ গৌণ হইয়া গিয়াছে। নানা দোষগুণের সমন্বয়ে চিত্তবিকারের মানসপ্রতীতিগোচর একটি ছবি আঁকা হইয়াছে—যাহার অনন্যসাধারণ বিস্তৃতি পাঠকের চিত্তকে অধিকার করে; এই সকল দোষ ও গুণের যে আধার সে কোন বিশেষ দেশে বা কালে কি অনর্থের সৃষ্টি করে তাহার কথা ভাবিয়া মন কোথাও বাধা পায় না। মনের সম্মুখে শুধু একটি চিত্র আবর্তিত হয়—যাহাকে প্রাণবান্ করিয়াছে হাস্যরসের অনুভূতি। একিটফেলের যে বর্ণনা আছে তাহা স্পষ্ট, তাহার একটি বাচ্য অর্থ আছে, কিন্তু এই বর্ণনা গৌণ, বর্ণনার অন্তরালে রহিয়াছে বর্ণনাতীত, বিকাসাখ্য বিকার-সমাশ্রিত হাস্যরস।

রবীন্দ্রনাথ 'স্বপ্ন' কবিতায় তাঁহার পূর্বজন্মের প্রিয়াকে খুঁজিতে যাইতেছেন। তাঁহার সঙ্গে দেখা হইল। কবি তাঁহার রূপের পুঙ্খানুপুঙ্খ বর্ণনা দিয়াছেন। কিন্তু কথা বলিতে পারিলেন না, কারণ সে জন্মের ভাষা তিনি ভুলিয়া গিয়াছেন! পরস্পরের নাম কত ভাবিলেন, কিন্তু কিছুতেই কেহ স্মরণ করিতে পারিলেন না। ইহা হইল কাব্যের বাচ্য অর্থ। কিন্তু ইহার মধ্য দিয়া ধ্বনিত হইয়াছে বিপ্রলম্ভ-শৃঙ্গার রস। এই বিপ্রলম্ভ-শৃঙ্গার রসেরও একটা পরামাশর্চর্য বিস্তৃতি আছে। যে বিরহ ও ব্যবধানের কথা বলা হইয়াছে তাহা কেবল একটি নর ও একটি নারীর মধ্যে ব্যবধান নহে, যুগে যুগে যে বিচ্ছেদ রহিয়াছে তাহারই রস ধ্বনিত হইতেছে। লোধ্ররেণু, লীলাপদ্ম, বামপয়োধরে চন্দনের পত্রলেখা, মহাকাল-মন্দির—এই সকল বিচ্ছিন্ন শব্দ সৌন্দর্যের যে পরিচয় দেয় তাহা গৌণ। সবাই মিলিয়া একটি পরম সুন্দর জগতের দ্যোতনা বহন করে,—যেখান হইতে বাস্তব জীবনে আমরা বিচ্ছিন্ন হইয়া পড়িয়াছি, যেখানে আমরা শুধু মুহূর্তের জন্য স্বপ্নের সাহায্যে বিচরণ করিতে পারি। আমাদের মিলন অসম্পূর্ণ ও ক্ষণিক। এই "দ্রুতি-বিস্তর-বিকাসাত্মা" ব্যঞ্জনার সঙ্গে সঙ্গে আর একটি আইডিয়াও ধ্বনিত হইতেছে। প্রিয়ার যে বর্ণনা কবি দিয়াছেন, তাহার প্রত্যেকটি শব্দ আহৃত হইয়াছে মেঘদূত হইতে। কালিদাসের কাব্যে ভারতবর্ষের

